## একাদশ কথা—আর্টের লক্ষ্য ও সেকালের উপন্যাস।

ভগবানকে সেকালের উপন্যাসের কেন্দ্রে সুপ্রতিষ্ঠিত রাখা হইত বলিয়াই উহাতে মঙ্গলভাবেরও অভাব দৃষ্ট হয় না। এই কারণেই দেবীচৌধুরাণীর প্রথম অবধি শেষ পর্য্যন্ত ছত্রে ছত্রে পৃষ্ঠায় পৃষ্ঠায় এই মঙ্গলভাব পরিব্যাপ্ত দেখি। গ্রন্থকার গ্রন্থের ভূমিকায় কয়েকটী ইংরাজী বাক্য উদ্ধৃত করিয়াছেন। তাহা হইতেও তাঁহার মনোভাব সুব্যক্ত হইয়া পড়িয়াছে। সেই কয়েকটী বাক্যের বঙ্গানুবাদ হইতেছে—"ধর্ম্মের সার উৎকর্ষ সাধন"; "ইহার ফল উন্নত জীবন"; "যে দিক দিয়াই দেখ, মানুষের উন্নতির সাধারণ নিয়ম হইতেছে এই যে, মানুষ ক্রমশই অধিক-তর ধর্ম্মপ্রবণ হয়"। আরও কয়েকটী বিষয় হইতে আমরা গ্রন্থকারের মনোগত মঙ্গলভাবের সুপরিচয় প্রাপ্ত হই। মহাত্মা গান্ধি চরকারূপী সুমঙ্গল চক্রের যে মঙ্গলবাণী সমগ্র দেশে ঘোষণা করিয়াছেন, বঙ্কিমচন্দ্রও দেবী চৌধুরাণীর প্রারম্ভেই সেই চরকাকে প্রকারান্তরে দেশের উপবাসী সন্তানদিগের জীবনরক্ষার উপায় ও মঙ্গলের কারণরূপে ইঙ্গিত করিয়াছেন। নিষ্ঠুর দলাদলির কারণে দেশের বিধবাগণ তাঁহাদের কন্যা-দিগকে লইয়া কি প্রকার অসহায় অবস্থায় পড়েন, বিবাদের কি প্রকার কঠোর কশাঘাত সহ্য করিতে বাধ্য হন, গ্রন্থকার এই গ্রন্থেই তাহার নিখুঁৎ চিত্র আঁকিয়া কেমন অন্তর্নিগূঢ়

মিঠেকড়া ভাষায় দেশবাসীকে দলাদলি করিতে নিষেধ করিয়াছেন।

অন্য দৃষ্টান্তের প্রয়োজন নাই—নিম্নের একটীই যথেষ্ট। স্ত্রীলোকের চক্ষে যে সপত্নীত্ব সর্ব্ববিধ অমঙ্গল ও অশান্তির সর্ব্বপ্রধান কারণ, গ্রন্থকার সিদ্ধহস্তে দেখাইয়াছেন যে, প্রাণের ভিতর মঙ্গল ইচ্ছা থাকিলে সেই সপত্নীত্বের ভিতর দিয়াও মঙ্গলের পথে অগ্রসর হওয়া যায়। গ্রন্থকার এই বিষয়ের দুই বিভিন্ন চিত্র তাঁহার দেবীচৌধুরাণী ও বিষবৃক্ষ, এই দুই গ্রন্থে দুই বিভিন্ন আকারে আঁকিয়া দেখাইয়াছেন। গ্রন্থকার আর কোন গ্রন্থ না লিখিলেও কেবল এই দুইটী চিত্রের জন্যই সাহিত্য-জগতে অমর হইয়া থাকিতেন। এই দুইটী চিত্রের জন্য আমরা শতবার বলিব—গ্রন্থকার ধন্য, বাঙ্গালা সাহিত্য ধন্য।

বঙ্কিমবাবুর অন্যান্য গ্রন্থেরও লক্ষ্য বা উদ্দেশ্য যে মঙ্গল-সাধন, তাহাতে সন্দেহ নাই। তাঁহার আনন্দমঠের শেষে তিনি খুলিয়াই লিখিয়াছেন—"কে কাহাকে ধরিয়াছে? জ্ঞান আসিয়া ভক্তিকে ধরিয়াছে, ধর্ম্ম আসিয়া কর্ম্মকে ধরিয়াছে; বিসর্জ্জন আসিয়া প্রতিষ্ঠাকে ধরিয়াছে"। এই উক্তিতে destruction অপেক্ষা constructionএর, ধ্বংস অপেক্ষা সৃষ্টির, মৃত্যু অপেক্ষা জীবনের শ্রেষ্ঠত্ব প্রদর্শিত হইয়াছে। অন্য গ্রন্থ দূরে থাক, বিষবৃক্ষেও মঙ্গলভাব যে তাঁহার উদ্দেশ্য ছিল, তাহা তাঁহার "আমরা বিষবৃক্ষ সমাপ্ত করিলাম। ভরসা করি, ইহাতে

গৃহে গৃহে অমৃত ফলিবে" এই উক্তি হইতেই প্রকাশ পাইতেছে।

কিন্তু বলিতে সাহস হয় না, অথচ সত্য কথা বলিতে হইলেও বলিতে হয় যে, বঙ্কিমচন্দ্র জনহিতসাধনকে তাঁহার বিষবৃক্ষের চরম লক্ষ্য বলিয়া প্রকাশ করিলেও এই গ্রন্থের অনেকগুলি ঘটনাসন্নিবেশে লক্ষ্য হইতে দূরে গিয়া পড়িয়াছেন। এই গ্রন্থের পরিণামে সতী স্ত্রী সূর্য্যমুখীর সংসার-সংগ্রামে জয়লাভ প্রদর্শিত হইয়াছে সত্য; কিন্তু এই সুন্দর গ্রন্থে হীরা কর্তৃক কুন্দনন্দিনীর বিষভক্ষণের ব্যবস্থা, দেবেন্দ্রের বৈষ্ণবীর সাজে জ্ঞাতিশত্রু নগেন্দ্রের অন্তঃপুরে যাওয়া প্রভৃতি অশ্লীল ও অন্যায় ঘটনাসকল সন্নিবিষ্ট করা হইল কে—ন? কি—কারণে? আমরা তো যতদূর বুঝি, তাহাতে মনে হয় যে, এই সকল অশ্লীল ও দুর্নীতির অনুকূল ঘটনাগুলি কেবল নিষ্প্রয়োজনে সন্নিবিষ্ট করা হয় নাই, সেগুলির জন্য গ্রন্থের মঙ্গল উদ্দেশ্যের এবং সৌন্দর্য্যেরও যথেষ্ট হানি হইয়াছে। গ্রন্থকার আবার এই ঘটনাগুলিকে বিশেষ মনোমুগ্ধকর সজ্জায় উপস্থিত করিবার কারণে এই চিত্রগুলি পাঠকের মনে গভীররূপে খোদিত হইয়া বিষময় ফল উৎপাদন করে। গ্রন্থকার স্বয়ং লিখিয়াছেন—"রিপুর প্রাবল্য ইহার বীজ। * * চিত্তসংযমের অভাবই ইহার অঙ্কুর, তাহাতেই এই বৃক্ষের বৃদ্ধি। * * ইহার ফল বিষময়; যে খায়, সে-ই মরে। * * পাত্রবিশেষে বিষবৃক্ষে রোগশোকাদি

নানাবিধ ফল। * * চিত্তসংযমপক্ষে প্রথমত চিত্তসংযমে প্রবৃত্তি, দ্বিতীয়ত চিত্তসংযমের শক্তি আবশ্যক। ইহার মধ্যে শক্তি প্রকৃতিজন্যা; প্রবৃত্তি শিক্ষাজন্যা। প্রকৃতিও শিক্ষার উপর নির্ভর করে। সুতরাং চিত্তসংযমপক্ষে শিক্ষাই মূল"। ইহা হইতে স্পষ্ট বুঝা যাইতেছে যে, বঙ্কিমবাবু বিষবৃক্ষের ফল কি, তাহা বেশ ভালরূপই জানিতেন; এবং শিক্ষাও যে সেই বিষবৃক্ষকে নির্ম্মূল করিবার বলিতে গেলে একমাত্র উপায়, তাহাও বিশেষভাবে উপলব্ধি করিয়াছিলেন। কিন্তু দেবেন্দ্রের বৈষ্ণবীসাজে কুন্দের সঙ্গে সাক্ষাৎ বা কুন্দের বিষভক্ষণ প্রভৃতি সুবর্ণিত ঘটনাসন্নিবেশের ফলে পাঠকদিগের চিত্তপ্রবৃত্তির সংযম-শিক্ষা বিষয়ে সহায়তা হইবে, ইহা যদি তিনি ভাবিয়া থাকেন, তবে সেটা তাঁহার মস্ত ভুল হইয়াছে স্বীকার করিতেই হইবে। এই গ্রন্থ হইতে গ্রন্থকার অমৃত ফল দেখিবার আশা করিয়াছেন বটে, কিন্তু ঐ মন্দ বস্তুকে সুন্দর মূর্ত্তি দিয়া তুলিয়া ধরিবার ফলে আমরা আজ পর্য্যন্ত কোন গৃহে এই গ্রন্থ হইতে অমৃত ফল ফলিয়াছে বলিয়া তো শুনি নাই; বরঞ্চ এই গ্রন্থেরই প্রত্যক্ষ ফলে অনেক গৃহে "হৃদ্‌রোগে, উদ্বন্ধনে, বিষপানে অকালে জীবন বিসর্জ্জন" করিবার কথা শোনা গিয়াছে। কাদা ঘাঁটিলেই গায়ে যে কাদা লাগিবে, তাহা তো জানা কথা। গ্রন্থকারেরও অন্তরে যে তাঁহার বিষবৃক্ষের বিষময় ফল ফলিবার আশঙ্কা জাগিয়াছিল, তাহা তাঁহার অমৃতফল দেখিবার আশা-প্রকাশেই

অনেকটা সপ্রমাণ হইতেছে। শোনা যায় যে স্বয়ং গ্রন্থকারকেও এ সম্বন্ধে শেষ বয়সে অনুতাপ প্রকাশ করিতে হইয়াছিল।

বঙ্কিমচন্দ্রের দেবীচৌধুরাণীর ন্যায় রবীন্দ্রনাথের রাজর্ষি উপন্যাসের ভিতর দিয়াও মঙ্গলভাব শতধারে ফুটিয়া বাহির হইতেছে। ভগবানকে যখন এই গ্রন্থের কেন্দ্রে রাখা হইয়াছে, তখন মঙ্গলভাবও যে গ্রন্থের অনেকাংশে পরিব্যাপ্ত হইয়া থাকিবে, তাহা কিছুই আশ্চর্য্য নহে। রাজা গোবিন্দমাণিক্যের প্রত্যেক কার্য্যে প্রত্যেক কথায় মঙ্গলভাব শতস্রোতে উৎসারিত হইয়া পড়িতেছে। গোবিন্দমাণিক্য যখন তাঁহার বিদ্রোহী ভূতপূর্ব্ব পুরোহিতকে বলিতেছেন—"আর কেন প্রজাদিগকে কষ্ট দিতেছ? আমি নক্ষত্ররায়কে রাজ্য ছাড়িয়া দিয়া চলিয়া যাইতেছি। তোমার মোগল সৈন্যদের বিদায় করিয়া দাও"—এই উক্তির ভিতর দিয়া প্রজার দুঃখে ব্যথিতহৃদয় রাজার প্রাণের ব্যথা যেন রক্তমাখা আকারে প্রকাশ হইয়া পড়িতেছে। রাজার এই উক্তিতে রাজা হরিশ্চন্দ্রের প্রজাবাৎসল্যের প্রতিচ্ছবি পাওয়া যায় না কি? বঙ্কিমচন্দ্রের দেবীচৌধুরাণী, রবীন্দ্রনাথের রাজর্ষি প্রভৃতির ন্যায় গ্রন্থ পাঠ করিয়া আত্মহারা হইতে হয় এবং গ্রন্থকারদিগের চরণে মস্তক স্বতই অবনত হইয়া পড়ে।

রবীন্দ্রনাথের বৌঠাকুরাণীর হাটেরও কেন্দ্র হইলেন ভগবান এবং সেই কারণেই শত অমঙ্গল ভেদ করিয়াও মঙ্গলভাবই

উপন্যাসটীকে আচ্ছাদিত করিয়া রাখিয়াছে। প্রতাপাদিত্যের পুত্র উদয়াদিত্য, প্রতাপাদিত্যের পিতৃব্য রাজা বসন্তরায়, উদয়াদিত্যের স্ত্রী সুরমা এবং ভগ্নী বিভা প্রভৃতির চরিত্রের ভিতর দিয়া মঙ্গলভাব যেন অনুক্ষণ ঝরিতেছে।

কিন্তু বড়ই সঙ্কোচের সহিত বলিতে বাধ্য হইতেছি যে, বিষবৃক্ষে বঙ্কিমচন্দ্রের ন্যায় বৌঠাকুরাণীর হাটের ন্যায় এমন সুন্দর উপন্যাসেও রবীন্দ্রনাথ কয়েকটী মঙ্গলবিরুদ্ধ ভাবের নিষ্প্রয়োজন অবতারণা করিয়া গ্রন্থের আদর্শ অনেক পরিমাণে ক্ষুন্ন করিয়াছেন। উদয়াদিত্যের ভগ্নীপতি রামচন্দ্র রায় এবং রামচন্দ্রের অন্যতর মোসাহেব রমাই ভাঁড়। রামচন্দ্রকে এবং তাঁহার পারিষদবর্গকে দেঁতোর হাসি হাসাইবার জন্য রমাই ভাঁড় উদয়াদিত্যকে জড়াইয়া বিভার উদ্দেশে যে অশ্লীল রসিকতা করিয়াছে, সে রসিকতার কোন প্রয়োজন ছিল বলিয়া মনে হয় না। বেশ বোঝা যায় যে, রমাই ভাঁড়ের ভেঁড়োমি একটু বেশী ফুটাইয়া তুলিবার জন্যই একটু জোরজবরদস্তি করিয়া এই ইয়ারকিটুকুর অবতারণা করা হইয়াছে। আমরা শতবার বলিব, এই রসিকতার সন্নিবেশ রবীন্দ্রনাথের গ্রন্থের উপযুক্ত হয় নাই।

আরও একটী চিত্র এই মঙ্গলভাবে পূর্ণ গ্রন্থে অমঙ্গলের বীভৎস দৃশ্য দেখাইয়া আমাদিগকে ব্যথিত করিয়া তুলে। রুক্মিণী ( বা মঙ্গলা ) কর্ত্তৃক পরোক্ষভাবে উদয়াদিত্যের পত্নী

সুরমাকে বিষপ্রয়োগে হত্যা করিবার পালা ঢুকাইয়া গ্রন্থে একটা বড়ই বেসুরা ভাব প্রবেশ করানো হইয়াছে। সুরমাকে চিরনির্ব্বাসিত করিবার পূর্ব্বেই যাহাতে তাঁহা হইতে তাঁহার স্বামীর মনটুকুও বিচ্ছিন্ন হয়, সেই উদ্দেশ্যে সুরমার শাশুড়ীই মঙ্গলার পরামর্শে সুরমাকে "গুণ" করিবার জন্য মঙ্গলাদত্ত বিষ তাঁহাকে খাওয়ান এবং তাহার ফলেই সুরমার মৃত্যু হয়। এই বিষপ্রয়োগটুকু গ্রন্থে স্পষ্ট উল্লিখিত না থাকিলেও তাহার যথেষ্ট ইঙ্গিত আছে। আমরা তো দেখি যে, এই বিষের সাহায্যে কেবল অন্যায়রূপে প্রতিহিংসাপরায়ণ এক অসতী স্ত্রীলোকের চরিত্র ফুটাইয়া তুলিবার চেষ্টা হইয়াছে। কিন্তু কে—ন? কিসের—জন্য? এই চিত্রের প্রতিবেশে (contrastএ) গ্রন্থের কোন্ চরিত্র ফুটিয়া উঠিয়াছে? আমরা জানি না, প্রতাপাদিত্যের ইতিহাসে এই ঘটনার কোন সূত্র পাওয়া যায় কি না। যদি পাওয়া যায়ও, তবু আমরা মনে করি যে, আলোচ্য উপন্যাসে এই বিষয়ের ইঙ্গিতমাত্র উল্লেখ করিলেই যথেষ্ট হইত। আর যদি না পাওয়া যায়, তবে এমন সুন্দর আর্টপূর্ণ উপন্যাসে এই অমঙ্গলজনক অন্যায় কার্য্যের সবিস্তার বর্ণনাসহ সন্নিবেশ কেবল অনাবশ্যক মনে করি না, গুরুতর অন্যায় মনে করি; অমঙ্গলসূচকতার জন্য গ্রন্থে এই বিষয়ের নিষ্প্রয়োজন সমাবেশের বিরুদ্ধে প্রতিবাদ না করিয়া থাকা যায় না।

যাই হোক্, দুএক স্থলে এইরূপ অমঙ্গলপ্রসূ বিষয়ের অব-

তারণা থাকিলেও মোটের উপর সেকালের উপন্যাসগুলিতে মঙ্গলভাব যে পরিব্যাপ্ত থাকিত, তদ্বিষয়ে সন্দেহ নাই— সেকালের যে কোন উপন্যাস পড়িলেই এই কথার যাথার্থ্য উপলব্ধ হইবে।

কিন্তু একালের অধিকাংশ উপন্যাসে দেখা যায় যে, গ্রন্থকারেরা তাঁহাদের গ্রন্থে মঙ্গলভাবের সমাবেশ আবশ্যকই মনে করেন না। যাঁহাকে অবলম্বন করিয়া প্রকৃতিতে মঙ্গলভাবের অস্তিত্ব, সেই ভগবানকেই যখন তাঁহারা তাঁহাদের উপন্যাস হইতে অবসর দিতে প্রস্তুত, তখন বলা বাহুল্য যে, মঙ্গলভাব যে উপন্যাসের লক্ষ্য বা উদ্দেশ্য হওয়া উচিত, সে কথাও তাঁহারা স্বীকার করিতে প্রস্তুত নহেন। ঐ যেমন একালের অনেক উপন্যাসে খোসপোষাকী মূর্ত্তিতে ভগবানের উল্লেখ দেখা যায়, সেইপ্রকার একালের অনেক উপন্যাসে জোরজবরদস্তির সহিত কল্পনা করিয়া লইলে মঙ্গলভাবের অনুবীক্ষণগোচর একটা ক্ষীণধারা অনুভূত হইতে পারে। এই মঙ্গলভাবের অভাবের কারণেই একালের অনেক উপন্যাসে অশ্লীলতার তীব্র পূতিগন্ধ ও বিষবৃক্ষের বিষময় ভাবের প্রাচুর্য্য দৃষ্ট হয়।

আমরা ইতিপূর্ব্বে দেখিয়াছি যে, একালের অনেক উপন্যাসলেখকই আর্টের খাতিরে আর্ট, প্রত্যক্ষদ্যোতক আর্ট প্রভৃতি পাশ্চাত্যদিগের নিকটে ধার-করা বাক্যগুলিকে আর্টের মহামন্ত্র বলিয়া অন্তরে ধরিয়া থাকেন। এই সকল বাক্যের

দোহাই দিয়া তাঁহাদের উপন্যাসের ফলে মঙ্গল হউক বা অমঙ্গল হউক, সেদিকে তাঁহারা কোনই দৃষ্টি দিতে চাহেন না বলিয়া মনে হয়। এখন, সাধারণ মানবের ভিতরে একটা পশুভাব আছে দেখা যায়, যাহার জন্য সে পরের অমঙ্গল দেখিলে, নিজের তুলনায় অপরের অবনতি দেখিলে সুখী হয়। সেই কারণে আমরা আমাদের পরিপার্শ্বের অমঙ্গল অবনতি আসলে না চাহিলেও অন্তত উপন্যাসে নায়ক-নায়িকাদের ব্যক্তিগত অবনতি বা পতন দেখিলে কেমন যেন একটু সুখ পাই। কাজেই উপন্যাসলেখকেরা তাঁহাদের গ্রন্থের প্রচারবৃদ্ধির মানসে, সাধারণ পাঠকের মনোবৃত্তির অনুকল্পে জানত বা অজানত গ্রন্থোক্ত নায়ক-নায়িকাদের অবনতিব্যঞ্জক অমঙ্গল-প্রসূ ঘটনা ও চিত্রগুলিই বিশেষভাবে চিত্তহরণ আকারে উপস্থিত করেন। তাহার ফলে একালের অধিকাংশ উপন্যাস হইতে মহাদুর্গন্ধপূর্ণ উষ্মা নিয়তই বাহির হইতেছে বলিয়া অনুভূত হয়—উন্নত আদর্শ দেখাইয়া মানুষকে উন্নতির অভি-মুখে অগ্রসর করিয়া দিবার চেষ্টার বড়ই অভাব দেখা যায়।

আমরা ইহাও দেখিয়া আসিয়াছি যে, সেকালের উপরিউক্ত উপন্যাসে যে দুইচারিটী অশ্লীল ও অমঙ্গলপ্রসূ বিষয় সন্নিবিষ্ট হইয়াছে, সেগুলিকে বিশেষভাবে সৌন্দর্য্যমণ্ডিত করিয়াই প্রকাশ করা হইয়াছে। সেকালের ঔপন্যাসিকদিগেরই পদাঙ্ক অনুসরণ করিয়া একালের উপন্যাসলেখকগণ মাত্রা চড়াইয়া তাঁহাদের

উপন্যাসে এই অনিষ্টকর প্রথা খুবই বেশীরকম প্রচলিত করিতে চলিয়াছেন দেখি। অনেক ক্ষমতাশালী লেখক তাঁহাদের উপন্যাসে অশ্লীল ও অন্যায় বিষয়সকল ভাষার সৌন্দর্য্যে রচনার চাতুর্য্যে এতই সুন্দর করিয়া তুলেন যে, পাঠকেরা সেই সৌন্দর্য্য উপভোগ করিতে গিয়া অনেক সময়ে অজানতই ঐ অশ্লীল ও অমঙ্গলপ্রসূ বিষয়ে আত্মহারা হইয়া ডুবিয়া যান। অনেক উপন্যাসে পরিণামে মঙ্গলের জয় প্রদর্শিত হইলেও তাহাকেই ফুটাইয়া তুলিবার চেষ্টায় তাহার পৃষ্ঠভূমি- ( background ) স্বরূপে বহুল পরিমাণে অশ্লীল ও পাপচিত্র সমধিক ভাস্বরমূর্ত্তিতে প্রকাশ করা হয়। তাহার ফলে পূর্ব্বেও বলিয়াছি এবং আবারও বলিতেছি যে, অধিকাংশ পাঠকের মস্তিষ্ক হইতে মঙ্গলের পরিণামজয়ের চিত্র মুছিয়া গিয়া পাপচিত্রগুলিই স্থায়িরূপে খোদিত হইয়া যায়। আমরা খুবই আশ্চর্য্য হইয়া ভাবি যে, সুপ্রসিদ্ধ দেশহিতৈষী ও বালকদিগের মঙ্গলকামী লেখকেরাও কি প্রকারে মুক্ত গগনের মুক্ত বায়ু সেবনের পর ঐ সকল পাপচিত্রের দুর্গন্ধময় টাইফয়েডের বিষদুষ্ট বায়ু সেবন করিবার ও করাইবার জন্য তাঁহাদের সমুন্নত সিংহাসন হইতে নামিয়া আসিয়া তৃপ্তি পান।

পূজ্যপাদ রবীন্দ্রনাথ তাঁহার রাজর্ষি গ্রন্থের একস্থানে একটী মহা সত্যবাণী লিখিয়াছেন—"পাপের শেষ কোথায় গিয়া হয় কে জানে! পাপের একটী বীজ যেখানে পড়ে, সেখানে

দেখিতে দেখিতে গোপনে কেমন করিয়া সহস্র বৃক্ষ জন্মায়, কেমন করিয়া অল্পে অল্পে সুশোভন মানবসমাজ অরণ্যে পরিণত হইয়া যায় তাহা কেহ জানিতে পারে না।" ভবিষ্যৎ বংশ-পরম্পরাকে শরীরে, মনে, শৌর্য্যে, বীর্য্যে, ধর্ম্মে কর্ম্মে দৃঢ়িষ্ঠ বলিষ্ঠ দেখিতে চাহিলে, রবীন্দ্রনাথের ঐ সত্যবাণী অন্তরে সর্ব্বদা জাগ্রত রাখিয়া দেশহিতৈষী ও বালকগণের শুভার্থী দেশবাসী-গণের ব্যক্তিগতভাবে এবং সমবেতভাবে উপন্যাস এবং সাহি-ত্যের অন্যান্য বিভাগেও অশ্লীল ও অমঙ্গলপ্রসূ বিষয় সকল সন্নিবিষ্ট করিবার বিরুদ্ধে দাঁড়াইতে হইবে। ভগবান দেশ-বাসীর অন্তরে এই শুভবুদ্ধি প্রদান করুন।

ইতি শ্রীক্ষিতীন্দ্রনাথ ঠাকুর কথিত "আর্ট ও সাহিত্য"
কথায় আর্টের লক্ষ্য ও সেকালের উপন্যাস
বিষয়ক একাদশ কথা সমাপ্ত।

ও

## দ্বাদশ কথা—আর্টের প্রাণ—বঙ্কিমচন্দ্রে।

### (ক) দেবীচৌধুরাণী ও আনন্দমঠ।

একালের অপেক্ষা সেকালের উপন্যাসলেখকগণ তাঁহাদের উপন্যাসে যেমন ভগবানকে কেন্দ্রে রাখিয়া মঙ্গলভাবকে লক্ষ্যস্থলে দাঁড় করাইতে পারিয়াছিলেন, সেইরূপ তাঁহারা একালের ঔপন্যাসিকদিগের অপেক্ষা তাঁহাদের উপন্যাসে প্রকৃতিকে ভিত্তি এবং স্বাভাবিকতাকে প্রাণরূপে প্রতিষ্ঠিত রাখিতে পারিয়াছিলেন বলিয়া আমাদের বিশ্বাস। তাঁহারা তাঁহাদের উপন্যাসগুলিকে সত্যসত্যই প্রকৃতির উপরেই দাঁড় করাইবার চেষ্টা করিয়াছেন দেখা যায়। একালের ঔপন্যাসিকগণ, মনে হয় যেন, প্রকৃতির পরিবর্ত্তে প্রকৃতির বিকৃতিকেই তাঁহাদের উপন্যাসের ভিত্তি করিতে সর্ব্বদাই প্রস্তুত।

একালের মত সেকালে দুইপেনি তিনপেনি বা একশিলিং মূল্যের ইংরাজী বাজে নবেলের এত ছড়াছড়ি ছিল না, কাজেই সেকালের ঔপন্যাসিকগণ ইংরাজী (classical) শ্রেষ্ঠবর্গীয় উপন্যাসের অনুকরণ করিবার চেষ্টা করিলেও বেশী নকলনবিশি করিবার অবসর পান নাই। তাঁহাদিগকে একটু মস্তিষ্ক ঘামাইয়া যথার্থ প্রকৃতিকে নিজেদের উপন্যাসের ভিত্তি করিতে হইয়াছিল। যথার্থ প্রকৃতিকে ভিত্তি করাতেই একালের অপেক্ষা সেকালের উপন্যাসে স্বাভাবিকতাও যেন একটু বেশী পরিস্ফুট মনে হয়। কিন্তু আজকাল সস্তা ইংরাজী নবেলের বস্তা-বস্তা আমদানি

হওয়ায়, কেবল একটু দেশী পরিপার্শ্ব (surrounding) ও দেশী ভাবের সূক্ষ্ম আবরণ দিয়া সেই সমস্ত নবেলের নকলনবিশি করিবার বড়ই সুবিধা হইয়াছে। কোন্ নবেল হইতে কতটুকু চুরি হইল, কে-ই বা তাহার খবর রাখে? দেশীভাবের সামান্ত আবরণ থাকাতে চুরি বুঝিলেও তাহা ধরাইয়া দেওয়া বড়ই কঠিন হয়। কাজেই একালের উপন্যাসে বিলাতী উপন্যাসের নকলনবিশি খুব জোরেই চলিয়াছে। আবার এই সমস্ত নকল উপন্যাস গিলিয়া খাইবার ফলে অহাদের ভিতরের, আসলে বিলাতী অনিষ্টকর, ভাবগুলি মূলত এদেশের প্রকৃতিতে অসম্ভব হইলেও ক্রমেই যেন সম্ভব ও প্রকৃতিগত হইয়া উঠিতেছে। কবি দ্বিজেন্দ্রলালের উক্তি ক্রমেই আমাদের মজ্জাগত হইয়া আমাদের আচার-ব্যবহারেও পরিণতি ও স্বাভাবিকতালাভের চেষ্টা করিতেছে—"আমরা বিলেতফেরতা ক'ভাই, আমরা সাহেব সেজেছি সবাই, তাই কি করি নাচার, স্বদেশী আচার করিয়াছি সব জবাই; আমরা বাঙ্গালা গিয়েছি ভুলি, আমরা শিখেছি বিলিতি বুলি, তাই চাকরকে ডাকি বেয়ারা, আর মুটেদের ডাকি কুলি" * * "আমরা ছেড়েছি চটির আদর, আমরা ছেড়েছি ধুতি ও চাদর, আমরা হ্যাট বুট আর প্যাণ্ট কোট পরে সেজেছি বিলিতি বাঁদর; আমরা বিলাতি ধরণে হাসি, আমরা ফরাসি ধরণে কাসি, আমরা পা ফাঁক করে সিগারেট খেতে বড্ডই ভাল বাসি"।

এক দেবী চৌধুরাণীর সহিত একালের যে কোন উপন্যাস আলোচনা করিলেই আমাদের উক্তির যাথার্থ্য উপলব্ধ হইবে। দেবী চৌধুরাণীখানি পড়িলেই বেশ বোঝা যায় যে, গ্রন্থকার স্থানীয় ও সাময়িক প্রকৃতিকে প্রাণের ভিতর মিশাইয়া লইতে পারিয়াছিলেন। সেই কারণে স্থলে-স্থলে একআধটু অতি-রঞ্জিত হইলেও সাধারণত গ্রন্থোক্ত চিত্রগুলি খুবই স্বাভাবিক হইয়াছে। প্রফুল্লর মা, ব্রহ্মঠাকুরাণী, সাগর বৌ প্রভৃতির চরিত্রচিত্রে, অথবা সেই সময়ের পল্লীগ্রামের প্রাকৃতিক দৃশ্যের বা তদানীন্তন অবস্থার চিত্রে কোন খুঁৎ পাওয়া যায় কি না সন্দেহ। সর্ব্বপ্রথমেই ঘটনাচক্রে পড়িয়া দারিদ্র্য-নিষ্পিষ্ট উপবাসী মায়ে-ঝিয়ের কথোপকথনটী কি মর্ম্মস্পর্শীরূপে স্বাভা-বিক হইয়াছে। এই একটী নহে, গ্রন্থের প্রথম অবধি শেষ পর্য্যন্ত যে কয়টী চিত্র অঙ্কিত হইয়াছে, তাহার প্রত্যেকটীই তো আমাদের নিকট খুব স্বাভাবিক মনে হয়। গ্রন্থের আদ্যন্তমধ্যে এই স্বাভাবিকতা রক্ষিত হইয়াছে বলিয়াই গ্রন্থখানি বারম্বার পাঠ করিলেও আমাদের নিকট উহা নিত্য নূতন মূর্ত্তিতে প্রকাশ পায়।

বঙ্কিমচন্দ্র ভারতের প্রকৃতি অন্তরে অন্তরে উপলব্ধি করিয়া-ছিলেন বলিয়াই একটী সামান্য ঘটনার সন্নিবেশেই ভারতের পরম্পরাগত স্বর্গীয় প্রকৃতির একটী চিত্র—রমণীর মাতৃত্বে শ্রদ্ধা—তাঁহার গ্রন্থে পরিস্ফুট করিতে সক্ষম হইয়াছেন। প্রফুল্ল

যখন ভবানী পাঠকের সহিত প্রথম সাক্ষাতে নিজের ধনরত্নের বিষয় ভয়ে ভয়ে লুকাইবার চেষ্টা করিতেছে, তখন ভবানী তাহাকে খুব স্বাভাবিক ভাবেই "মা" বলিয়া সম্বোধন করিল; সুন্দরী যুবতী প্রফুল্লও আশ্বস্ত হইল। এই মা বলিয়া আহ্বান পূর্ব্বক একটী নিঃসহায় রমণীকে আশ্বাসপ্রদান সম্পূর্ণই ভারতের নিজস্ব। যত বড় সুন্দরী হউক, কোন রমণীকে কোন পুরুষ একবার মা বলিয়া ডাকিলে তাহারা পরস্পরের সম্বন্ধে কোন কলুষিত কামভাব ব্যক্ত করা দূরে থাক, অন্তরেও পোষণ করিতে পারিবে না—এই ভাবটী ভারতবাসীর নিজস্ব, প্রকৃতিসিদ্ধ। সেই কারণেই পাছে স্বদলবলের কেহ প্রফুল্লর প্রতি তিলমাত্র কামভাব পোষণ করে, সেই ভয়ে ভবানী মুহূর্ত্তমধ্যে সকলকে ডাকিয়া বলিয়া দিল যে, প্রফুল্ল সকলের মা। গ্রন্থকার ভারতের এই প্রকৃতিসিদ্ধ চিত্র অঙ্কিত করিয়া নিজেও ধন্য হইয়াছেন এবং দেশকেও ধন্য করিয়াছেন। গ্রন্থকার রমণীর মাতৃত্বে ভারতবাসীর শ্রদ্ধার গভীরতা গ্রন্থের শেষ পর্য্যন্ত দেখাইয়াছেন। অন্য কোন দেশের উপন্যাসে এ কথা থাকিলে বোধ হয় যেন একটু অস্বাভাবিক ঠেকিত; ভারতের উপন্যাসেই এ কথা স্বাভাবিক।

বঙ্কিমচন্দ্র রমণীর মাতৃত্ব উপলব্ধি করিয়াছিলেন বলিয়াই স্বামী-স্ত্রীরও নির্ম্মল দাম্পত্যচিত্র আঁকিতে পারিয়াছেন। প্রফুল্ল ব্রজেশ্বরের বিবাহিত পত্নী। প্রতিবাসীরা কোন কারণে প্রফু-

রর নামে অন্যায় অপবাদ প্রচার করিল। এই অপবাদের কারণে একঘরে হইবার ভয়ে পিতার আদেশে ব্রজেশ্বর প্রফুল্লকে গৃহবহিষ্কৃত করিতে বাধ্য হইল। বহুকাল পরে ঘটনাচক্রে ব্রজেশ্বরের অপর এক পত্নী সাগর বৌয়ের ঘরে প্রফুল্লর সঙ্গে তাহার প্রথম পুনঃসাক্ষাৎ হয়। সেই সাক্ষাৎ অবধি প্রফুল্লকে ব্রজেশ্বরের চুম্বন করা পর্য্যন্ত চিত্রটী কি মিষ্ট, কি স্বাভাবিক! ইহা পুনঃপুনঃ পড়িলেও আবারও পড়িতে ইচ্ছা হয়।

এই স্বামী-স্ত্রীর প্রথম সাক্ষাতে কথোপকথনের পর এই চুম্বনের কথা পড়িয়া পাঠকের মনে কোন প্রকার বিসদৃশ বা অশ্লীল ভাব উদয় হইবার কোন সম্ভাবনা ছিল, আমরা কিছুতেই তাহা মনে করিতে পারি না। কিন্তু গ্রন্থকার এই উপলক্ষে নবীন পাঠকের প্রতি টিট্‌কিরি করিবার সাধ মিটাইতে গিয়া এমন সুন্দর ও স্বাভাবিক চিত্রের সৌন্দর্য্য যে যথেষ্ট নষ্ট করিয়াছেন—একথা আমরা খুবই সভয়ে বলিলেও অস্বীকার করিতে পারি না। গ্রন্থকারের ন্যায় প্রবীণ ও কৃতী লেখক কেন যে এই ভুল করিলেন—সামান্য একটু টিটকিরির জন্য নিষ্প্রয়োজনে পাঠকের মনে অশ্লীলতা অন্তঃসলিলভাবে জাগাইয়া দিয়া এমন স্বাভাবিক চিত্রে কেন যে অস্বাভাবিকতার একপোঁছ রং বুলাইয়া দিলেন, তাহা কিছুতেই আমাদের উপলব্ধিতে আসে না। গ্রন্থকার যদি স্বামী-স্ত্রীর এইপ্রকার নির্দ্দোষ চিত্রের ফলে পাঠকদের মনে অশ্লীলভাব জাগ্রত হওয়া সত্যই সম্ভব বলিয়া

মনে করিতেন, তাহা হইলে তিনি আবার বিষবৃক্ষে একরত্তি ছেলে সতীশচন্দ্রের সম্মুখে শ্রীশচন্দ্র ও তাহার পত্নী কমলমণির "বহ্বারম্ভে লঘুক্রিয়া" সচুম্বন দম্পতীকলহের আর একটী নিখুঁৎ চিত্র আঁকিতেন বলিয়া মনে হয় না। কৈ—এই চিত্রের জন্য তো তিনি নবীন পাঠকের স্কন্ধে দোষ চাপাইয়া কোন কৈফিয়ৎ দিলেন না? কৈফিয়ৎ দেন নাই বলিয়াই এই দম্পতীকলহের সুন্দর চিত্র নিজের অপূর্ব্ব সৌন্দর্য্যে অনন্যসাধারণ স্থান অধিকার করিয়া আছে।

দেবী-চৌধুরাণীর ন্যায় আনন্দমঠেরও ভিত্তি যে স্থানীয় ও সাময়িক প্রকৃতিকেই করা হইয়াছে, এবং সেই কারণে ইহারও অঙ্গে স্বাভাবিকতা যে ফুটিয়া উঠিয়াছে, তাহা কেহই অস্বীকার করিতে পারিবেন না। কিন্তু দেবী চৌধুরাণীতে স্বাভাবিকতা যতটা পূর্ণভাবে অভিব্যক্ত হইয়াছে আনন্দমঠে তাহা ততটা পূর্ণভাবে অভিব্যক্ত হয় নাই।

আনন্দমঠে যে সকল স্বাভাবিক চিত্র প্রদত্ত হইয়াছে, তন্মধ্যে তদানীন্তন ইংরাজ কর্ম্মচারী কর্তৃক যুদ্ধসম্বন্ধীয় communique প্রস্তুত করিবার অদ্ভুত ক্ষমতায় যে সহজ ও সরল চিত্র প্রদত্ত হইয়াছে, তাহা যেমন স্বাভাবিক, তেমনই কৌতুক-জনকও বটে। কাপ্তেন টমাসের রসদ যাইতেছে; দেখিয়া স্থানীয় ডোম-বাগ্দীর দল লোভ সামলাইতে না পারিয়া সেই রসদের গাড়ী আক্রমণ করিল, "কিন্তু কাপ্তেন টমাসের

সিপাহীদের হস্তস্থিত বন্দুকের দুই চারিটী গুঁতা খাইয়া ফিরিয়া আসিল। কাপ্তেন টমাস তৎক্ষণেই কলিকাতায় রিপোর্ট পাঠাইলেন যে, আজ ১৫৭ জন সিপাহী লইয়া ১৪৭০০ বিদ্রোহী পরাজয় করা গিয়াছে। বিদ্রোহীদের মধ্যে ২১৫৩ জন মরিয়াছে আর ১২৩৩ জন আহত হইয়াছে। ৭ জন বন্দী হইয়াছে। কেবল শেষ কথাটী সত্য।" ইহা ব্যতীত এত ছোট ছোট স্বাভাবিক চিত্র গ্রন্থের অঙ্গ ছাইয়া আছে যে, খুঁটিয়া খুঁটিয়া সেই চিত্রগুলি বাহির করাই কঠিন—সমস্ত গ্রন্থখানি পড়িলেই সেই চিত্রগুলির স্বাভাবিকতা সহজেই দৃষ্টিগোচর হয়।

গ্রন্থকার এই উপন্যাসে যেমন বহুল পরিমাণে স্বাভাবিকতার ছাপ দিয়াছেন, সেইরূপ ইহার অঙ্গে কতকগুলি অস্বাভাবিকতার দৃষ্টান্তও রাখিয়া দিয়াছেন। গ্রন্থের প্রথমেই গ্রন্থকার কল্যাণীকে হাতিয়ারসহ বাহির করিয়াই অস্বাভাবিকতা আনিয়া ফেলিয়াছেন। দেশের সেই অশান্তিপূর্ণ অবস্থার পক্ষেও ইহা স্বাভাবিক মনে হয় না। ইহা অস্বাভাবিক বলিয়াই, যখন কয়েকজন ডাকাত অসহায় ও উপবাসে জীর্ণশীর্ণ কল্যাণীকে ধরিল, তখন কল্যাণী সেই হাতিয়ার ব্যবহার করিল কি না, গ্রন্থকার তাহার উল্লেখ পর্য্যন্ত করিতে বিস্মৃত হইলেন। তাহার পর, সিপাহীদের সঙ্গে কলহে ভবানন্দকে কোন সাহায্য না করিয়া কল্যাণীর স্বামী মহেন্দ্রের দূরে সরিয়া দাঁড়ানো এবং পরে ভবানন্দকে ডাকাতি করার বিরুদ্ধে বক্তৃতা

দেওয়া অস্বাভাবিক মনে হয়। মহেন্দ্র বাহির হইল বন্দুক ও গুলি লইয়া—আত্মরক্ষার জন্য; তাহাকে ধরিল—সিপাহীরা; সেই সিপাহীদের হাত হইতে তাহাকে রক্ষার উপায় করিলেন—ভবানন্দ। এই অবস্থায় ভবানন্দকে ডাকাতির বিরুদ্ধে বক্তৃতা দিবার জন্য মহেন্দ্রের খাড়া হওয়া, সময় ও অবস্থা বিবেচনায় অসঙ্গত বলিয়াই মনে হয়।

এস্থলে যেমন মহেন্দ্রের ব্যবহার অসঙ্গত দেখিতেছি, অপর এক স্থলে ভবানন্দের গুরু সত্যানন্দের ব্যবহারও সেইরূপ অসঙ্গত দেখি। নিষ্কাম কর্ম্মের ভিত্তিতে আত্মবলিদানপূর্ব্বক সনাতন ধর্ম্মের প্রতিষ্ঠাই হইল আনন্দমঠের মূলমন্ত্র। এখন, সিপাহীরা যখন সত্যানন্দ ও মহেন্দ্রকে বাঁধিয়া লইয়া যাইতেছে, সে সময়ে মহেন্দ্র যখন সত্যানন্দকে বলিল "আপনি সহায়তা করিলে আমি এই সিপাহীদিগকে পরাস্ত করিতে পারি," তখন সত্যানন্দ তদুত্তরে মহেন্দ্রকে বলিলেন "আমার এই প্রাচীন শরীরে বল কি—আমি যাঁহাকে ডাকিতেছিলাম, তিনি ভিন্ন আমার আর বল নাই—তুমি, যাহা অবশ্য ঘটিবে,' তাহার বিরুদ্ধাচরণ করিও না। আমরা এই পাঁচজনকে পরাভূত করিতে পারিব না। চল, কোথায় লইয়া যায় দেখি। জগদীশ্বর সকল দিক রক্ষা করিবেন।" 'অবশ্য আমরা দুইজন এই পাঁচজনকে পরাভূত করিতে পারিব না' এই যুক্তিতে সত্যানন্দ মহেন্দ্রকে বিরোধপ্রদর্শনে নিরস্ত করিলে আমাদের কোন কথাই ছিল না।

কিন্তু তিনি ঐ যে বলিলেন "তুমি, যাহা অবশ্য ঘটিবে, :তাহার বিরুদ্ধাচরণ করিও না," এই অদৃষ্টবাদসমর্থক যুক্তি আনন্দমঠের সমস্ত প্রাণের বা geniusএর বিরুদ্ধ।

গ্রন্থের আরম্ভে যেমন দেখিলাম, গ্রন্থের শেষাশেষিও সেইরূপ দেখি, অস্বাভাবিক দুএকটী ঘটনা সন্নিবিষ্ট হইয়াছে। সত্যানন্দ নদীতীরে বৃহৎ কাননে স্বীয় শিষ্য "সন্তান"গণের এক বৃহৎ সভা আহ্বান করিয়াছেন। "সন্তান"গণ দেশহিতৈষী এবং দেশের লোকেরা "সন্তান"দের হিতৈষী। সহস্র সহস্র সন্তান মিলিত হইয়াছে, এমন সময়ে সহসা ইংরাজেরা সন্তানগণকে আক্রমণ করিল। সত্যানন্দ চারিদিকে গুপ্তচর রাখিয়াছেন—কোথায় ভবানন্দ কি করিতেছেন, জীবানন্দ কি করিতেছেন, তাহার সংবাদ রাখিতেছেন; আর এত বড় জনতাকে একটা বৃহৎ ইংরাজসৈন্য আক্রমণ করিতে আসিল, অথচ সত্যানন্দ তাহার কোনই সংবাদ পাইলেন না—ইংরাজসৈন্য সম্বন্ধে সত্যানন্দের গুপ্তচরেরা সহসা অদৃশ্য হইয়া গেল—নিতান্তই অসম্ভব!

ইতি শ্রীক্ষিতীন্দ্রনাথ ঠাকুর কথিত "আর্ট ও সাহিত্য"
কথায় আর্টের প্রাণ—বঙ্কিমচন্দ্রে বিষয়ক
দ্বাদশ কথা সমাপ্ত।

ও৩ঁম

## ত্রয়োদশ কথা—আর্টের প্রাণ—বঙ্কিমচন্দ্রে।

### (খ) চন্দ্রশেখর ও বিষবৃক্ষে।

বঙ্কিমচন্দ্রের দেবী চৌধুরাণী ও আনন্দমঠ যেমন সমধিক প্রকৃত গ্রন্থ, চন্দ্রশেখর ও বিষবৃক্ষ তেমনই জনপ্রিয় গ্রন্থ। ইহার কারণ এই যে, এই দুই গ্রন্থে এমন কয়েকটী এদেশের প্রকৃতিসিদ্ধ সুন্দর গার্হস্থ্য-চিত্র আছে, যাহার তুলনা নাই। আবার, এমনও কয়েকটী চিত্র আছে, সেগুলি যেমন স্বাভাবিক, তেমনই সেগুলি অভিনয়ে বড়ই সুন্দর দেখায়।

চন্দ্রশেখরে প্রতাপ ও শৈবলিনীর সাঁতারের ঐ যে দুইটী চিত্র দেওয়া হইয়াছে—অভিনয়ে সেগুলি কি সুন্দর দেখায়!—সেই জল তকতক করিতেছে, আর তাহাতে দুইটী বালকবালিকা সাঁতার দিতেছে—কি সুন্দর! কিন্তু এই দুইটী চিত্রের মধ্যে দ্বিতীয়টী যেমন সুন্দর, তেমনই স্বাভাবিক। প্রতাপ ইংরাজ কর্ত্তৃক নৌকায় অবরুদ্ধ হইয়া আছে; শৈবলিনী পাগল সাজিয়া প্রতাপের নিকটে যাইবার অনুমতি পাইল। তাহার পরে, কোন প্রকারে শৈবলিনী কৌশলে প্রতাপকে বন্ধনমুক্ত করাইল। সহসা উভয়েই নদীতে ঝাঁপাইয়া পড়িল এবং ইংরাজদিগের হস্ত হইতে উভয়েই মুক্তিলাভ করিল। ইহাতে কিছুমাত্র অস্বাভাবিকতা আছে বলিয়া মনে হয় না। এই চিত্রটী যেমন স্বাভাবিক, তেমনি সুদৃশ্য।

কিন্তু গ্রন্থকার গ্রন্থের প্রারম্ভেই যে সাঁতারের চিত্র দিয়াছেন, তাহা অভিনয়ে দেখিতে সুন্দর হইলেও অস্বাভাবিক—ঐ বহিঃসৌন্দর্য্যের জন্যই উহার অস্বাভাবিকতাটুকু অনেক সময়ে আমাদের চক্ষে পড়ে না। আট নয় বৎসরের, নেহাত পক্ষে অনূর্দ্ধ বারো বৎসরের শৈবলিনীকে প্রতাপের সঙ্গে গ্রন্থকার যে প্রকার প্রেমে হাবুডুবু খাওয়াইয়াছেন, তাহা কিছুতেই সঙ্গত নহে। এই একরত্তি ব্রাহ্মণকন্যা "দুধের মেয়ে" প্রেমের জ্বালায় জর্জ্জরিত হইয়া শেষে কিনা নদীতে জীবন বিসর্জ্জন দিতে উদ্যত! ইহার অস্বাভাবিকতার মাত্রা একটু ছাপাইয়া উঠিয়াছে মনে হয়। তাহার পর, শৈবলিনী ও প্রতাপ উভয়েই সন্তরণপটু; এই অবস্থায় যখন শৈবলিনী ডুবিল না, সাঁতার দিয়া কূলে উঠিল, তখন প্রতাপের 'মনে করিলাম আর ডুবিয়া মরিলাম' কার্য্যটা বড়ই অসম্ভব। কিন্তু প্রকাশ্য অভিনয়ে অথবা মনের কল্পনায় ঐ যে আমরা দেখি—নদীর জল কুলুকুলু ধ্বনিতে গান গাহিতে গাহিতে কোন্ অজানা সাগরপানে চলিয়াছে, আর সহসা শৈবলিনী ও প্রতাপ পরস্পরের আলিঙ্গনে আবদ্ধ হইয়া জলে ডুবিতে উদ্যত-মূর্ত্তিতে আবির্ভূত—তাহাতেই আমরা মুগ্ধ হইয়া উভয়ের বয়স ও অবস্থার তুলনায় ঘটনার অসামঞ্জস্যের প্রতি দৃষ্টি করি না।

চন্দ্রশেখরের প্রারম্ভভাগে দলনী-বেগমের সহিত মীর-

কাসেমের কথোপকথনটী কি স্বাভাবিক ও দুঃখের আবেগে পূর্ণ! অন্যান্য বেগমের নিকট মীরকাসেম কামবৃত্তি চরিতার্থ করিবার জন্য যাইতেন, কিন্তু দলনীবেগমের নিকট হৃদয়ের আদানপ্রদান করিয়া একটু সহজ হইয়া হাঁফ ছাড়িতে চাহিতেন। দলনীর নিকট নবাব সমস্ত হৃদয় খুলিয়া দিতেন। মীরকাসেম দলনীর নিকট তদানীন্তন ইংরাজশাসনের বিরুদ্ধে কি করুণ ভাষায় নালিস করিতেছেন—"তাঁহারা ( ইংরাজেরা ) বলেন, রাজা আমরা, কিন্তু প্রজাপীড়নের ভার তোমার উপর; তুমি আমাদের হইয়া প্রজাপীড়ন কর"। কি সরল ও স্বাভাবিক ভাব—স্বামী ও স্ত্রীর হৃদয়ের ভালবাসা থাকিলে নিজেদের বিপদ-আপদের কথা সুখদুঃখের কথা এমনিভাবেই তো বাহির হয়। গ্রন্থকার এই গ্রন্থে একটী মঙ্গলভাব এমন মোলায়েমরূপে অন্তঃপ্রবিষ্ট রাখিয়াছেন এবং ইহার অধিকাংশ চিত্র, বিশেষত গ্রন্থের শেষ অংশ এতই মিষ্ট ও স্বাভাবিক করিয়া তুলিয়াছেন যে, ইহার ভিতরকার অসঙ্গত অংশগুলির অস্বাভাবিকতা আমরা সহজে দেখিতে পাই না।

বিষবৃক্ষে আমরা বিস্তর সুন্দর স্বাভাবিক চিত্র ছড়ানো দেখিতে পাই। গ্রন্থের প্রথমেই যে পথের চিত্র দেওয়া হইয়াছে, তাহা কি স্বাভাবিক। যাঁহারা নৌকা করিয়া জলপথে কখনও কোথাও গিয়াছেন, তাঁহারাই ইহার স্বাভাবিকতা কতদূর তাহা উপলব্ধি করিতে পারিবেন। নগেন্দ্রের বাড়ীর

বর্ণনাও নিখুঁৎ—মফঃস্বলের জমীদারের বাড়ী আমরা চক্ষে দেখিতেছি বলিয়া মনে হয়। শ্রীশচন্দ্র ও কমলমণির চিত্র খুবই স্বাভাবিক হইয়াছে; এমন কি, সময়ে সময়ে সংশয় আসে যে, সূর্য্যমুখী অথবা কমলমণি, কাহার চিত্র বেশী স্বাভাবিক হইয়াছে।

গ্রন্থে স্বাভাবিকতা যথেষ্ট থাকিলেও, আমাদের মতে বঙ্কিমচন্দ্রের উপরে আলোচিত কয়েকটী গ্রন্থ অপেক্ষা বিষবৃক্ষে অস্বাভাবিকতার পরিমাণ অনেক বেশী। ভাষার সৌন্দর্য্য ও রচনার কৌশলে গ্রন্থের অস্বাভাবিকতাগুলি সহজেই আমাদের দৃষ্টি এড়াইয়া যায়। গ্রন্থকার এই গ্রন্থের অনেক স্থলে যেমন স্বাভাবিক ভাব রক্ষা করিতে পারেন নাই, সেইরূপ অনেকস্থলে অনাবশ্যক ও অপ্রাসঙ্গিকভাবও যথেষ্ট আনিয়া ফেলিয়াছেন। সেই সকল অপ্রাসঙ্গিকতার সঙ্গে সঙ্গে অস্বাভাবিকতাও স্বভাবতই আসিয়া পড়িয়াছে। আধুনিক উপন্যাস যে আপনাপনি জন্মগ্রহণ করে নাই, বঙ্কিমচন্দ্র যে বিলাতী উপন্যাসেরই আদর্শে বাঙ্গালা উপন্যাসের জন্মদান করিয়াছেন, তাহা আশা করি, কাহাকেও বলিয়া দিতে হইবে না। তাঁহার ন্যায় ক্ষমতাশালী লেখক তাঁহার উপন্যাসগুলিতে বিলাতী ছাঁদ বিলাতী ভাব প্রবেশের অনুমতি দিবার বিরুদ্ধে প্রাণপণ চেষ্টা করিলেও সেই সকল অস্বাভাবিক ভাব যে একেবারেই প্রবেশ করে নাই তাহা বলিতে পারি না। তাঁহার গ্রন্থোক্ত দেশের প্রকৃতি-

বিরুদ্ধ বিকৃতভাবই বর্ত্তমান ঔপন্যাসিকদিগের গ্রন্থে বিকৃত পাশ্চাত্য ভাব প্রবেশ করাইবার মূল।

কুন্দনন্দিনীর পিতা যখন মারা যান, তখন কুন্দের বয়স তেরো বৎসর এবং নগেন্দ্রের বয়স ৩০ বৎসর। কুন্দকে নগেন্দ্র নিজের ভগ্নী কমলমণির বাড়ীতে রাখিল। এই সময়ে নগেন্দ্র তাহার বন্ধু হরদেব ঘোষালকে কুন্দ সম্বন্ধে লিখিতেছে—"প্রথম যৌবনসঞ্চারের অব্যবহিত পূর্ব্বেই যেরূপ মাধুর্য্য এবং সরলতা থাকে, পরে তত থাকে না। এই কুন্দের সরলতা চমৎকার; সে কিছুই বুঝে না। আজিও রাস্তার বালকদিগের সহিত খেলা করিতে ছুটে; আবার বারণ করিলেও ভীতা হইয়া প্রতিনিবৃত্ত হয়"। এই প্রকার মাধুর্য্য ও সরলতার চিত্র পড়িয়া কুন্দকে তো একটী নিতান্ত ছোট "দুধের মেয়ে" বলিয়া আদর করিতে ইচ্ছা হয়। বিশেষত নগেন্দ্র যে অবস্থায় কুন্দকে উদ্ধার করিয়াছিল, তাহাতে তাহার মন কুন্দের প্রতি স্নেহরসে গলিয়া যাওয়াই উচিত ছিল। তাহা দূরে যাক, এই প্রকার মাধুর্য্য ও সরলতা দেখিয়া একটী ত্রিশ বৎসরের (কুন্দ অপেক্ষা ১৭ বৎসরের বড়) সংযতচরিত্র ও সূর্য্যমুখীর ন্যায় সতীর প্রেমে আচ্ছাদিত যুবক—নগেন্দ্রের মনে সেই কুন্দের কুমারীভাবের প্রতি, রমণীর মাতৃত্বের প্রতি একটা গভীর শ্রদ্ধা আসিবার পরিবর্ত্তে তাহাকে নাকি এমন এক কামভাব ঘিরিয়া ফেলিল যে, সে অনেক দিন পর্য্যন্ত

তাহার প্রভাব অতিক্রম করিতে পারিল না; এমন কি, কুন্দের আত্মহত্যার পূর্ব্বে তাহার সেই মোহের ঘোর কাটিল না! এই চিত্র কত বড় অস্বাভাবিক তাহা পাঠকেরাই বিচার করিবেন। তার পর, কুন্দ জানে যে, সে সম্ভ্রান্ত কায়স্থ হিন্দুর ঘরের মেয়ে। তাহার বয়স তেরো বৎসর। তাহাতে আবার তাহারই ক্রোড়ে বলিতে গেলে তাহার পিতা দুঃখকষ্টের সঙ্গে ভীষণ সংগ্রাম করিয়া মৃত্যুমুখে পতিত হইলেন। এ অবস্থায় দিনকয়েক কমলমণির বাড়ী আসিয়াই কুন্দের রাস্তার বালকদিগের সহিত খেলা করিতে ছুটিয়া যাইবার প্রবৃত্তি অত্যন্ত বাড়িয়া উঠিল—এদেশের পক্ষে এই চিত্রটী যে একটুও স্বাভাবিক হইয়াছে তাহা বলিতে পারি না। আসল কথা—এইখানে বঙ্কিমবাবুর মনে যে বিলাতী ভাব ওলটপালট খাইতেছিল, তাহা বেশ বোঝা যায়। ঐ যে কুন্দকে নগেন্দ্র একবার চোখের দেখা দেখিল আর একেবারে প্রেমে উন্মত্ত হইয়া পড়িল; ঐ যে "teens"এর পূর্ব্বে একটা অতিমাত্র বালভাব এবং তাহার ফলে রাস্তার বালকদিগের, বিশেষত কলিকাতার রাস্তার বালকদিগের, সহিত খেলা করিতে "ছুটিয়া যাওয়ার" প্রবৃত্তি—এ সমস্তই আমাদের দেশের সম্পূর্ণই প্রকৃতিবিরুদ্ধ, এগুলি সমস্তই বিলাতী আমদানি বলিয়াই মনে হয়।

দেবেন্দ্রের বৈষ্ণবীর সাজে জ্ঞাতিশত্রু নগেন্দ্রের অন্তঃপুরে গিয়া কুন্দকে দেখা—ইহাতে যেমন মঙ্গলভাবের বিশেষ অভাব

দেখা যায়, সেইরূপ ইহা নিতান্ত ছেলেমানুষী অস্বাভাবিক কল্পনা বলিয়াও মনে হয়; আর মনে হয়, বুঝি বা এটীও বিলাতী কোন চিত্র হইতে ধার করা। দেবেন্দ্র যে বৈষ্ণবী সাজিয়া গ্রামে গ্রামে চলাইতে যায়, এবং নগেন্দ্রেরও বাড়ীতে যে যাতায়াত করে, তাহা গ্রামবাসী সকলেই জানিয়াছে—এ কথা দেবেন্দ্রের মাতুলপুত্র সুরেশ স্পষ্টই বলিয়া দিয়াছে; তখন ইহা যে নিতান্তই অসম্ভব যে, নগেন্দ্র সে কথা একেবারেই শুনে নাই এবং শুনিয়াও জ্ঞাতিশত্রুর প্রতি কোন উচ্চবাচ্য না করিয়া নিতান্ত গোবেচারার ন্যায় নীরব রহিল!

এই প্রকার ছেলেমানুষী অস্বাভাবিকতার আরও একটী দৃষ্টান্ত দেখিতে পাই। হীরা দাসীর ঘরে কুন্দ পলাইয়া আশ্রয় লইয়াছে। সেইখানে কুন্দ আছে কিনা, হীরার "গঙ্গাজল" মালতী গোয়ালিনীর এইটুকু জানা হইল আবশ্যক। কিন্তু সেই প্রয়োজনসিদ্ধির জন্য মালতী স্বাভাবিক ও সঙ্গত কোন উপায় অবলম্বন না করিয়া এক অদ্ভুত গোছের ফাঁদ পাতিল। মালতী হীরারই একটা হরিণশিশুকে হীরার অজ্ঞাতে ছাড়িয়া দিল; তখন হীরা তাহাকে ধরিতে ছুটিল। তখন মালতী একবার "ও হীরে! ও হীরে! ও গঙ্গাজল!" বলিয়া কাঁদিবার ভাণ করিল, আর একবার "কুন্দ ঠাকরুণ! কুন্দ! শীঘ্র বাহির হও!" বলিয়া চেঁচাইয়া উঠিল। হরিণশিশু নিশ্চয়ই বেশী দূরে যায় নাই, কাজেই হীরাও নিশ্চয়ই বেশী দূরে

ছিল না। হীরা যদি মালতীর "ও হীরে" চীৎকার শুনিতে পাইয়া থাকে, তবে তাহার পক্ষে "কুন্দ ঠাকরুণ" চীৎকারও না শোনা অসম্ভব। আর, ঐ প্রকার চেঁচামেচির পর কুন্দের মনে একটীবারও সন্দেহ জাগিল না যে, হীরা এই সমস্ত মালতীর কাজ শুনিয়াছে ও দেখিয়াছে? ভয়ে হউক ভাল-বাসায় হউক, কুন্দ যে হীরার নিকট এই ঘটনার কথা একটীবারও উল্লেখ করিল না—ইহা খুবই অস্বাভাবিক মনে হয়।

আবার গ্রন্থের শেষেও একটী ছেলেমানুষীর দৃষ্টান্ত আছে। কুন্দ যখন বিষ খাইয়া মৃত্যুকে বন্ধুবোধে আলিঙ্গন করিয়াছে, তখন নগেন্দ্র গদ্গদকণ্ঠে বলিতেছে—"এ কি এ কুন্দ! তুমি কি দোষে ত্যাগ করিয়া যাইতেছ"? এই কথাগুলি পড়িলে উপহাসের সহিত বলিতে ইচ্ছা হয় না কি—'আহা! ছেলেটী কি ভালমানুষ, কি সাধু ও সরল'! এতদিন নগেন্দ্র একবার সূর্য্যমুখীকে ত্যাগ করিয়া কুন্দের জন্য ছটফট করিতে লাগিল; এখন আবার কুন্দকে ত্যাগ করিয়া সূর্য্যমুখীর জন্য পাগল! এই অবস্থায় বিষভক্ষণে মৃত্যুর ক্রোড়ে শয়ান কুন্দকে মৃদুমধুর-কণ্ঠে "একি এ কুন্দ! তুমি কি দোষে ত্যাগ করিয়া যাইতেছ" এই প্রশ্ন যেন নেহাত আবদেরে (spoilt) ছেলের ন্যাকামী অথবা রঙ্গমঞ্চে অভিনয়ের জন্য শিক্ষাপ্রাপ্ত নায়কের অস্বা-ভাবিক কাতরোক্তির মুখস্থ বুলি বলিয়া মনে হয়—নগেন্দ্রের

ন্যায় যুবকের উপযুক্ত নহে। কুন্দের এই পরিণাম দেখিয়া নগেন্দ্রের নীরব অনুশোচনাই সমধিক সঙ্গত ও শোভন হইত।

বঙ্কিমবাবুর উপরোক্ত কয়েকটী গ্রন্থ আলোচনা করিতে গিয়া একটী কৌতুকাবহ ব্যাপার আমাদের চক্ষে পড়িয়াছে—সেটী একটু অস্বাভাবিক বলিয়াও মনে হয়। গ্রন্থগুলির প্রত্যেকটীতেই ছোটবড় নায়িকার পলায়নের ব্যবস্থা করা হইয়াছে। বঙ্কিমবাবুর নিকটে নায়িকাদের পলায়ন ব্যাপারটা যেন খুব সহজ ও স্বাভাবিক—একটা fashionএ—দাঁড়াইয়া গিয়াছে। দেবীচৌধুরাণীতে প্রফুল্ল পলায়ন করিল। আনন্দমঠে শান্তির মত এক ব্রাহ্মণপণ্ডিতের মেয়ে যৌবনলক্ষণ দেখা দিবার পূর্ব্বেই অর্থাৎ অনধিক দশ এগারো বৎসর বয়সেই কাহাকেও না বলিয়া জঙ্গলে পলায়ন করিল; কেবল তাহাই নহে—সেই জঙ্গলে আবার কাপড় রং করিতে লাগিল এবং পরিণামে এক অজানা সন্ন্যাসীর দলে মিশিয়া গেল। তদানীন্তন দেশকালের অশান্তিপূর্ণ অবস্থার কথা বিবেচনা করিলেও এই পলায়ন আমাদের চক্ষে খুবই অস্বাভাবিক ঠেকিতেছে। শান্তি চলিয়া গেল, অথচ তাহার শ্বশুরবাড়ীতে এতটুকু সাড়াশব্দ উঠিল না—নিকটবর্ত্তী জঙ্গলে খোঁজ করিবার একবার নামগন্ধও উঠিল না? তারপর, শান্তি সন্ন্যাসীবেশে তাহার স্বামীর নিকট যাইবার জন্য গৃহের বাহির হইয়া পড়িলে, তাহার মুখে গ্রন্থকার

যে গানটী দিয়াছেন, তাহাও আমাদের নিকট বড়ই অপ্রাসঙ্গিক ও অস্বাভাবিক মনে হয়। চন্দ্রশেখরে শৈবলিনী পলায়ন করিল। বিষবৃক্ষে সূর্য্যমুখী ও কুন্দনন্দিনী উভয়েই পলায়ন করিল। পলায়ন-ব্যাপার গ্রন্থকারের এতই প্রিয় ছিল যে, তিনি অনেকস্থলে নায়কদিগকেও পলায়ন করাইতে ছাড়েন নাই। এইরূপ পলায়নব্যাপারের ফলে গ্রন্থগুলিতে বেশ একটু অস্বাভাবিকতা আসিয়া পড়িয়াছে।

ইতি শ্রীক্ষিতীন্দ্রনাথ ঠাকুর কথিত "আর্ট ও সাহিত্য" কথায় আর্টের প্রাণ—বঙ্কিমচন্দ্রে বিষয়ক ত্রয়োদশ কথা সমাপ্ত।

ॐ

## চতুর্দ্দশ কথা—আর্টের প্রাণ—রবীন্দ্রনাথে।

### বৌঠাকুরাণীর হাট ও রাজর্ষিতে।

রবীন্দ্রনাথের বৌঠাকুরাণীর হাট এবং রাজর্ষি, এই দুই গ্রন্থেও স্বাভাবিকতা পরিব্যাপ্ত। বৌঠাকুরাণীর হাটে যুবরাজের পত্নী সুরমা স্বামীর বিপদ আশঙ্কা করিয়া তাঁহার ননদ বিভাকে উদ্দেশ করিয়া বলিতেছেন—"আমার বিশ্বাস, সংসারে যাহার কেহই সহায় নাই, নারায়ণ তাহার অধিক সহায়। হে প্রভু, তোমার নামে কলঙ্ক না হয় যেন, এ বিশ্বাস আমার ভাঙ্গিয়ো না।" স্বামীর বিপদের আশঙ্কা ঘটিলে স্ত্রীলোকের পক্ষে ইহা অপেক্ষা স্বাভাবিক কথা আর কি হইতে পারে? সেইপ্রকার রাজর্ষিগ্রন্থে সহোদর ভাই যখন বিদ্রোহী হইয়া ভূতপূর্ব্ব পুরোহিতের পরামর্শে ভাইয়ের রাজ্য আত্মসাৎ করিবার জন্য উপস্থিত হইলেন, তখন রাজা গোবিন্দমাণিক্য তাঁহার নবনিযুক্ত পুরোহিতকে এই কয়টী কথা বলিলেন—"আমি রাজত্ব করিবার যোগ্য নহি, তাহারই সকল লক্ষণ প্রকাশ পাইতেছে। সেইজন্য আমার প্রতি প্রজাদের বিশ্বাস নাই, সেইজন্যই দুর্ভিক্ষের সূচনা, সেই জন্যই যুদ্ধ। রাজ্য পরিত্যাগের জন্য এ সকল ভগবানের আদেশ।" চারিদিকে অমঙ্গল ঘনাইতে দেখিয়া শান্তশিষ্ট রাজার মুখে কথাগুলি খুবই স্বাভাবিকভাবে বাহির হইয়াছে। এই দুইখানি উপন্যাসের প্রায় সকল চরিত্রই, দু'এক স্থলে একআধটু অতিরঞ্জিত হইলেও, বেশ স্বাভাবিকভাবে ফুটিয়া উঠিয়াছে।

বৌঠাকুরাণীর হাটের রাজা প্রতাপাদিত্য, তাঁহার পিতৃব্য বসন্তরায়, রাজপুত্র যুবরাজ উদয়াদিত্য, যুবরাজপত্নী সুরমা, যুবরাজভগ্নী বিভা, বিভার শ্বশুরবাড়ীর বৃদ্ধপুরাতন কর্ম্মচারী রামমোহন; এবং রাজর্ষির রাজা গোবিন্দমাণিক্য, পুরোহিত রঘুপতি ও বিহ্বলণ, জয়সিংহ, আর সেই বালক ও তাহার ভগ্নী প্রভৃতির চিত্র যে কতদূর স্বাভাবিক হইয়াছে, তাহা গ্রন্থ দুইটী আদ্যোপান্ত না পড়িলে সম্যক উপলব্ধি হইবে না। বৌঠাকুরাণীর হাটে বৃদ্ধ বসন্তরায় যে তুলিতে অঙ্কিত হইয়াছেন, সে তুলির তুলনা নাই। মনে হয় যেন, চিত্রকর সম্মুখে কোন প্রত্যক্ষ আদর্শ রাখিয়া এই বুড়া দাদামহাশয়কে আঁকিয়াছেন—ইহা এতই স্বাভাবিক হইয়াছে! প্রতাপাদিত্য ক্রোধান্বিত হইয়া নিজের জামাতাকে নিহত করিবার আদেশ দিয়াছিলেন। সেই আদেশ বসন্তরায়ের কর্ণগোচর হইলে তিনি তাহা বিশ্বাসই করিতে পারেন নাই—তিনি স্তম্ভিতহৃদয়ে আপন মনে "তাহা কি সম্ভব" বকিতে বকিতে একেবারেই প্রতাপাদিত্যের সম্মুখে উপস্থিত হইয়াই বলিয়া উঠিলেন—"বাবা প্রতাপ, তাহা কি সম্ভব?" বুড়া দাদামহাশয়ের মর্ম্মাহত ভাবের কি সুন্দর ও স্বাভাবিক চিত্র! ইহার ভিতরে একটী গভীর মনস্তত্ত্ব—বুড়া মানুষের মর্ম্মাহত হৃদয়ের ভাব—পরিস্ফুট হইয়া পড়িয়াছে।

বঙ্কিমচন্দ্র এবং রবীন্দ্রনাথ, উভয়েই নিজ নিজ উপন্যাসের

ভিত্তি করিয়াছেন সত্য প্রকৃতিকে। কিন্তু বঙ্কিমবাবু সেই প্রকৃতির বহির্বিকাশকেই, প্রকৃতির বাহ্যিক আকারকেই বেশী ফুটাইতে চেষ্টা করিয়াছেন; রবীন্দ্রনাথ প্রকৃতির অন্তর্বিকাশকেই, প্রকৃতির কার্য্যসমূহ মানবের অন্তরতম প্রদেশের যে সকল চিন্তার পরিণামে ভাল-মন্দ বাহ্যিক আকার ধারণ করে, সেই সকল চিন্তাকেই পরিস্ফুটভাবে ব্যক্ত করিতে চেষ্টা করিয়াছেন। এইভাবে মনটাকে একেবারে উল্টাইয়া ফেলিয়া মনস্তত্ত্ব ব্যক্ত করিবার চেষ্টা বাঙ্গালা উপন্যাসে বোধ হয় রবীন্দ্রনাথই সূত্রপাত করেন। রবীন্দ্রনাথ তাঁহার বৌঠাকুরাণীর হাট এবং রাজর্ষিতে এই মনস্তত্ত্ব ব্যক্ত করিবার কার্য্যে অকৃতকার্য্য হইয়াছেন বলিয়াও মনে হয় না। আমাদের বিশ্বাস, তিনি তাঁহার এই কার্য্যে খুবই স্বাভাবিকতার ছাপ দিতে পারিয়াছেন।

প্রতাপাদিত্য তাঁহার পুত্রের অপরাধে দুইটী ভৃত্যের বেতন বন্ধ করিলেন। যুবরাজ গোপনে তাহাদিগকে বৃত্তি দিতে লাগিলেন। তাহা শুনিয়া "প্রতাপাদিত্যের মনে মনে একটু বিশেষ রোষের উদয় হইল। সম্ভবত তিনি নিজেও তাহার কারণ বুঝিতে পারেন নাই, কিন্তু তাহার কারণ এই—'আমি যেন ভারি একটা নিষ্ঠুরতা করিয়াছি, তাই দয়ার শরীর উদয়াদিত্য তাহার প্রতিবিধান করিতে আসিলেন। দেখি, তিনি দয়া করিয়া কি করিতে পারেন; আমি যেখানে নিষ্ঠুর, সেখানে

আর যে কেহ দয়ালু হইবে, এত বড় স্পর্দ্ধা কাহার প্রাণে সয়' ?" এই কয়েকটী কথায় গ্রন্থকার প্রতাপাদিত্যের নিষ্ঠুর অন্তঃপ্রকৃতি কেমন সহজে ফুটাইয়া তুলিয়াছেন।

ইহার বিপরীতে উদয়াদিত্যের চরিত্র আর একভাবে কেমন সুন্দর ফুটিয়াছে। উদয়াদিত্য স্বীয় সহধর্ম্মিণীকে বলিতেছেন— "এতদিনের পরে আমি যথার্থ আশ্রয় পাইলাম। * * * পূর্ব্বে আমি আপনাকে ঘৃণা করিতাম * * কোন কাজ করিতে সাহস করিতাম না। মন যদি বলিত, ইহাই ঠিক, আত্মসংশয়ী সংস্কার বলিত, উহা ঠিক না-ও হইতে পারে। * * এতদিনের পরে আমার মনে হইল, আমি কিছু, আমি কেহ। এতদিন আমি অগোচরে ছিলাম, তুমি আমাকে বাহির করিয়াছ, সুরমা, তুমি আমাকে আবিষ্কার করিয়াছ; এখন আমার মন যাহা ভাল বলে, তৎক্ষণাৎ তাহা আমি সাধন করিতে যাই। তোমার উপর আমার এমন বিশ্বাস আছে যে, তুমি যখন আমাকে বিশ্বাস কর, তখন আমিও আমাকে নির্ভয়ে বিশ্বাস করিতে পারি"। এই কথাগুলিতে, স্বামী-স্ত্রীর পরস্পরের মধ্যে গভীর প্রেমের প্রতিষ্ঠা হইলে, স্বামী স্ত্রীকে সহধর্ম্মিণী করিয়া তাঁহার উপর অটুট বিশ্বাস স্থাপন করিতে পারিলে যে অটল গভীর নির্ভর আসে, তাহা কেমন সহজে ব্যক্ত হইয়াছে। ঐ যে নিজেকে আবিষ্কার করিবার কথা, ঐ যে বিবাহের পূর্ব্বে প্রতিপদে নিজের বিচারের প্রতি সংশয়,

এ সমস্তের ভিতর দিয়া মনস্তত্ত্বেরও গভীর তত্ত্ব কেমন সরল-ভাবে বাহির হইবার চেষ্টা করিতেছে।

এই প্রকার মনস্তত্ত্ব ব্যক্ত করিবার কারণেও আবার গ্রন্থ-খানির স্বাভাবিকতা চারিদিকে ফুটিয়া বাহির হইয়াছে। রাজ-মহিষীর চিত্রেও দুইটী মনস্তত্ত্ব প্রকাশ করিয়া তাহাকে কেমন স্বাভাবিক করিয়া তোলা হইয়াছে। রাজমহিষী হইলেনই বা রাজমহিষী—তিনি বাঙ্গালীরই ঘরের মেয়ে তো বটে, এবং বাঙ্গালীরই ঘরের গৃহিণীও তো বটে। কাজেই, বাঙ্গালীর ঘরে সাধারণত যাহা দেখা যায়,—বাড়ীর যেখানকার যে আছে, তাহাদের সকলেরই দোষ 'পরের মেয়ে, কিন্তু দুর্ভাগ্যবশতঃ নিজের পুত্রবধূর' উপর চাপাইতে তিনি সর্ব্বদাই প্রস্তুত। অপরদিকে, যখন জামাই ঘরে আসিলেন, তখন তাঁহার কাছে নিজের মেয়েকে পাঠাইবার জন্য সাজাইবার কি আগ্রহ, কি ব্যগ্রতা—"প্রাতঃকাল হইতে বিভাকে তিনি স্বহস্তে সাজা-ইতে আরম্ভ করিয়াছেন—বিভা বিষম গোলযোগে পড়িয়াছে। কারণ, সাজাইবার পদ্ধতি সম্বন্ধে বয়স্কা মাতার সহিত যুবতী দুহিতার নানা বিষয়ে রুচিভেদ আছে, কিন্তু হইলে কি হয়, বিভার কিসে ভাল হয়, মহিষী অবশ্য তাহা ভাল বুঝেন"।

বিভার শ্বশুরবাড়ীর বৃদ্ধ পুরাতন কর্ম্মচারী রামমোহনের চিত্র কি স্বাভাবিক! বিভা বহুকাল যাবৎ পিতৃগৃহেই আছেন। রামমোহন মধ্যে মধ্যে বিভার সঙ্গে সাক্ষাৎ করিতে আসিত।

"রামমোহনকে বিভা কিছুমাত্র লজ্জা করিত না। বৃদ্ধ, বলিষ্ঠ, দীর্ঘ রামমোহন যখন 'মা' বলিয়া আসিয়া দাঁড়াইত, তখন তাহার মধ্যে এমন একটা বিশুদ্ধ সরল অলঙ্কারশূন্য স্নেহের ভাব আসিত যে, বিভা তাহার কাছে আপনাকে নিতান্ত বালিকা মনে করিত"। রামমোহন বিভার স্বামী রামচন্দ্রকে কোলে-পিঠে করিয়া মানুষ করিয়াছে—বিভার লজ্জা ও সঙ্কোচের অবকাশ কোথায়? আজকাল বিশ্বাসী বৃদ্ধ পুরাতন ভৃত্যের এমনই অসদ্ভাব ঘটিয়াছে যে, এ যুগের নব্য পাঠকেরা, এই চিত্র যে কতদূর স্বাভাবিক, তাহা উপলব্ধি করিতে পারিবেন কিনা সন্দেহ।

রবীন্দ্রনাথ তাঁহার বৌঠাকুরাণীর হাট এবং রাজর্ষিতে যেমন মানবের প্রকৃতিসিদ্ধ অনেকগুলি সাধারণ মনস্তত্ত্ব সুব্যক্ত করিবার প্রয়াস পাইয়াছেন, সেইরূপ দুএকটী বিশেষ তত্ত্বেরও সমাবেশ করিয়াছেন, দেখি। মানুষ যে আসন্ন বিপদের পূর্ব্বাভাস পায়, বৌঠাকুরাণীর হাটের শেষে তাহার স্পষ্ট উল্লেখ আছে। যেদিন প্রতাপাদিত্যের প্রেরিত পাঠান কর্ম্মচারী মুক্তিয়ার খাঁ বসন্তরায়কে বধ করিবে, সেইদিন বসন্তরায় যুবরাজ উদয়াদিত্যকে তাঁহার পার্শ্ব ছাড়িয়া যাইতে কত নিষেধ করিলেন—বেশ বোঝা যায় যে, বসন্তরায় নিজের প্রাণের ভিতর একটা আসন্ন বিপদের আশঙ্কা বিশেষরূপে অনুভব করিতেছিলেন। এই তত্ত্বটী সচরাচর সংঘটিত না হইলেও ইহা যে স্বাভাবিক, তাহা কাহাকেও বলিয়া দিতে হইবে না।

রাজর্ষি গ্রন্থের প্রথমেই দেখি যে, বহিঃপ্রকৃতির সহিত অন্তঃপ্রকৃতির কি প্রকার ঘাত-প্রতিঘাত হয়, তাহাই সুন্দর ব্যক্ত হইয়াছে। ঐ যে রক্ত দেখিয়া একটী ক্ষুদ্র বালিকার অন্তরে সুতীক্ষ্ণ আঘাত লাগিল, এবং সেই আঘাতের ফলে তাহার মৃত্যু পর্য্যন্ত ঘটিল, ইঁহা মনস্তত্ত্বের অন্যতর সহজ কিন্তু গভীর ও বিশিষ্ট সত্য। কি সরল ও সহজভাবে গ্রন্থকার এই তত্ত্বটী ব্যক্ত করিয়াছেন দেখিলে অবাক হইতে হয়।

রাজর্ষি গ্রন্থে আর একটী বিশিষ্ট তত্ত্বের চিত্র প্রদর্শিত হইয়াছে—সেটী মন্দিরের কর্ম্মচারী জয়সিংহের উপর রঘুপতির সম্মোহন শক্তির আশ্চর্য্য প্রভাব। ইংরাজী উপন্যাস "ট্রিলবি" গ্রন্থে এই তত্ত্বটী বিশেষভাবে ব্যক্ত করিবার চেষ্টা হইয়াছে। এই তত্ত্বটী অস্বাভাবিক নহে—মানবের প্রকৃতিসিদ্ধ সহজ সত্য। বাঙ্গালা কোন গ্রন্থে ইতিপূর্ব্বে এই বিষয়টী এই প্রকার বিশেষভাবে উন্মোচিত হইয়াছে কি না জানি না। কিন্তু রাজর্ষিতে একজনের সমুদয় জীবনের উপর অপরের সম্মোহন শক্তির আশ্চর্য্য ক্ষমতা খুব স্বাভাবিকভাবে ব্যক্ত করা হইয়াছে। বঙ্কিমচন্দ্রের চন্দ্রশেখরে শৈবলিনীকে চন্দ্রশেখর কর্ত্তৃক সম্মোহিত করিবার কথা আছে বটে, কিন্তু তাহা প্রসঙ্গবিশেষে মাত্র—একজনের সমস্ত জীবনকে সম্মোহন শক্তি দ্বারা আচ্ছাদিত করিবার কথা উহাতে স্থান পায় নাই।

বঙ্কিমচন্দ্রের দেবীচৌধুরাণীতে যেমন অস্বাভাবিকতা এত অল্প যে, তাহার বিশেষভাবে উল্লেখ করা আবশ্যক হয় নাই ; সেইরূপ রবীন্দ্রনাথের রাজর্ষিগ্রন্থেও অস্বাভাবিকতা এতই অল্প যে, তাহার আলোচনা নিষ্প্রয়োজন মনে করি। আমাদের মতে, দেবীচৌধুরাণীর ন্যায় রাজর্ষিও আর্ট হিসাবে সর্ব্বাঙ্গ-সুন্দর।

কিন্তু বৌঠাকুরাণীর হাট সম্বন্ধে আমরা সে কথা বলিতে পারি না। উদয়াদিত্যের ভগ্নীপতি রামচন্দ্র রায়ের চিত্র একটু যেন অস্বাভাবিক ও টানাবোনা বলিয়া মনে হয়। রামচন্দ্রের চিত্র ন্যূনাধিক অস্বাভাবিক হওয়াতে ইহার পৃষ্ঠভূমি বা background তাঁহার সভাসদ রমাই ভাঁড়ের চিত্রটীকে আর একটু বেশী অস্বাভাবিক করিতে হইয়াছে। শ্বশুর বা শ্বাশুড়ীকে অপমান করিবার জন্য রামচন্দ্রের ন্যায় ভীরু, প্রতাপাদিত্যের ভয়ে সর্ব্বদা কম্পিতচিত্ত ব্যক্তির পক্ষে রমাই ভাঁড়কে স্ত্রীলোকের সাজে প্রতাপাদিত্যের অন্তঃপুরে পাঠাইয়া দেওয়া বড়ই অসঙ্গত ও বিসদৃশ ঠেকে। বিষবৃক্ষে নগেন্দ্রের অন্তঃপুরে দেবেন্দ্রকে বৈষ্ণবীসাজে পাঠাইবার ন্যায় এই চিত্রটী অস্বাভাবিক ও অশ্লীল বলিতে বোধ হয় কোনই বাধা হইবে না।

রামচন্দ্র শ্বশুরবাড়ী আসিলেন ; শ্বশুর প্রতাপাদিত্য তাঁহাকে যথোচিত সম্মান দিলেন না। গ্রন্থ পড়িয়া বেশ বোঝা

যায় যে, এ বিষয় লইয়া বেশ একটু নাড়াচাড়া আন্দোলন হইয়াছিল, এবং তাহা রামচন্দ্রের স্ত্রী বিভার অজ্ঞাত ছিল না। এই অবস্থায় রামমোহনকে পাইয়া বিভার তাহাকে নিশ্চিন্তমনে "তোদের দেশের গল্প বল্" বলিয়া পা ছড়াইয়া গল্প শুনিতে বসা স্বাভাবিক হইয়াছে বলা যায় না।

ঠিক এইপ্রকার অস্বাভাবিক হইয়াছে প্রতাপাদিত্যের বাড়ীতেই রামচন্দ্রের রামমোহনকে কর্ম্মচ্যুত করিবার আদেশ-প্রদান। রমাই ভাঁড় স্ত্রীবেশে প্রতাপাদিত্যের অন্তঃপুরে গিয়া মহিষীকে অপমান করিতেই, তথায় উপস্থিত রামমোহন তাহাকে ধরিয়া ফেলিয়া অপমান করিল। রামচন্দ্রই রমাই ভাঁড়কে স্ত্রীবেশে পাঠাইবার মূল, তাই প্রতাপাদিত্য রামচন্দ্রের প্রাণ-দণ্ডের ব্যবস্থা করিলেন। সেই দণ্ড শ্রবণ করিয়া উদয়াদিত্যের পরামর্শে রামচন্দ্র প্রাণভয়ে পলাইতেছেন। উদয়াদিত্যের ব্যবস্থায় রামচন্দ্রকে প্রতাপাদিত্যের দুর্গ হইতে উদ্ধার করিবার জন্য রামমোহন দুর্গের বাহিরে অপেক্ষা করিতেছে। এই অবস্থায় রামমোহনকে দেখিবামাত্র 'আজ হইতেই আমি তোমাকে বরখাস্ত করিলাম' বলিয়া পলাইবার পথে রামচন্দ্রের চীৎকার করিয়া উঠা নিতান্তই অসঙ্গত লাগে।

বৃদ্ধ বসন্তরায়ের চিত্র বড় মিষ্ট ও স্বাভাবিক, তাহা পূর্ব্বেই বলিয়াছি। মধ্যে মধ্যে বিভা ও সুরমা দ্বারা তাঁহার পাকা চুল তুলাইবার ব্যবস্থা বুড়া দাদামহাশয়ের উপযুক্ত বটে; কিন্তু

অবস্থাবিশেষে, যখন প্রতাপাদিত্যের দণ্ডভয়ে সকলে কম্পিতচিত্ত, তখন উহাঁদিগের দ্বারা পাকা চুল তুলাইবার ব্যবস্থা করিয়া সম্পর্কটী ফুটাইয়া তুলিবার চেষ্টা যে বেশ একটু অনুপযোগী হইয়াছে, তাহা অস্বীকার করা যায় না।

বিষবৃক্ষে যেমন আমরা কুন্দনন্দিনীর মৃত্যুতে নগেন্দ্রের ছেঁদো কান্না দেখিয়া আসিয়াছি, রবীন্দ্রনাথের বৌঠাকুরাণীর হাটেও সেইরূপ সুরমার মৃত্যুতে রাজমহিষীর ছেঁদো কান্না দেখিতে পাই। সুরমাকে চিরনির্ব্বাসিত করিবার জন্য এবং "গুণ" করিয়া তাঁহা হইতে তাঁহার স্বামী উদয়াদিত্যের মন চিরবিচ্ছিন্ন করিবার জন্য শাশুড়ীর যে প্রকার ব্যগ্রতা ও আগ্রহ দেখা যায়, তাহাতে সুরমার মৃত্যুতে তাঁহার 'আঃ বাঁচলুম' গোছের আরাম অনুভব করাই স্বাভাবিক; তৎপরিবর্ত্তে তাঁহার ক্রন্দনটা একটু যেন ন্যাকামি বলিয়া মনে হয়।

এইপ্রকারে আমরা দেখিয়া আসিলাম যে, সেকালের উপন্যাসে—বঙ্কিমচন্দ্রেরই বল, আর রবীন্দ্রনাথেরই বল,—আর্টের প্রাণ স্বাভাবিকতা এবং তাহার অভাব অস্বাভাবিকতার যথেষ্ট সংমিশ্রণ আছে। থাকিলেও, মোটের উপর বলিতে পারি, সেকালের উপন্যাসে আর্টের প্রাণ যথেষ্ট পরিমাণেই দৃষ্ট হয়। ইহার কারণ এই যে, সেকালের ঔপন্যাসিকগণ যতদূর

সম্ভব যথার্থ প্রকৃতিকে—প্রকৃতির বিকৃতিকে নহে—তাঁহাদের উপন্যাসের ভিত্তি করিয়াছেন।

ইতি শ্রীক্ষিতীন্দ্রনাথ ঠাকুর কথিত "আর্ট ও সাহিত্য"
কথায় আর্টের প্রাণ—রবীন্দ্রনাথে বিষয়ক
চতুর্দ্দশ কথা সমাপ্ত।

## পঞ্চদশ কথা—আর্টের প্রাণ ও একালের উপন্যাস।

সেকালের উপন্যাসের স্থলে স্থলে অশ্লীলতা ও অস্বাভাবিকতা প্রভৃতি দোষ থাকিলেও মোটের উপর মঙ্গলভাব, শ্লীলতা ও আর্টের প্রাণ স্বাভাবিকতা যে বেশ বজায় আছে, তাহা আমরা আদর্শ হিসাবে বঙ্কিমচন্দ্রের এবং রবীন্দ্রনাথের কয়েকটী উপন্যাস ধরিয়া আলোচনা করিয়া দেখিয়া আসিয়াছি। কিন্তু একালের অনেক উপন্যাসেই ঠিক তাহার বিপরীত দেখি। একালের অনেক উপন্যাসেই প্রকৃতির পরিবর্ত্তে প্রকৃতির বিকৃতিকেই ভিত্তি করা হয় এবং কাজেই অস্বাভাবিকতারই প্রাবল্য দেখা যায়। আবার অস্বাভাবিকতার প্রাবল্যের কারণে শ্লীলতা-অশ্লীলতার বিচারেরও অভাব হইয়া পড়ে—ফলে স্বার্থের প্ররোচনায় অশ্লীলতাই একালের উপন্যাসের অনেকটা অংশ ব্যাপ্ত করিয়া থাকে। একালের উপন্যাসের অনেকগুলিরই আদ্যন্তমধ্যে আর্টের খাতিরে আর্ট এবং প্রত্যক্ষদ্যোতক আর্টের দোহাইয়ে অন্তর্নিগূঢ় একটা প্রচ্ছন্ন অশ্লীল ও অস্বাভাবিক প্রকৃতিবিরুদ্ধ পাশ্চাত্যভাবের স্রোত অনুভূত হইতে থাকে। গ্রন্থকারেরা বুঝিতেই পারেন না যে, তাঁহারা এই প্রকার বিষয়সকল তাঁহাদের গ্রন্থে সন্নিবিষ্ট করিবার ফলে প্রকৃত আর্টের কতটা অসদ্ভাব ঘটাইতেছেন। তাঁহারা মনস্তত্ত্ব প্রভৃতি নানা তত্ত্বের দোহাই দিয়া কেবল পাশ্চাত্য দেশের

কথার, ভাবের ও ছাঁদের অনুকরণ করেন মাত্র; বিদেশী জিনিষের উপর দেশী ঢংয়ের এক পোঁছ রং বুলাইয়া দেন মাত্র।

এই দেশী ঢংয়ের রং, দেশী ভাবের আবরণ সরাইয়া দেখিলে দেখা যায় যে, একালের অধিকাংশ উপন্যাসেই ঠিক স্বাভাবিক ভাব পাওয়া যায় না। বিকৃতিকে ভিত্তি করিয়া, স্বাভাবিকতা ছাড়িয়া দিয়া যদি একালের ঔপন্যাসিকগণ মনে করেন যে, তাঁহারা তাঁহাদের উপন্যাসের ভিতর দিয়া আমাদের দেশের প্রকৃত জীবনের চিত্র দেখাইতেছেন, তবে তাহা তাঁহাদের মস্ত ভুল। বিজ্ঞান বলে যে, মানবের অভিব্যক্তি-ধারায় মধ্যে মধ্যে মানবের পূর্ব্ববর্ত্তী কোন জীবের আকার আসিয়া দেখা দেয়। ইহাকে atavism বা পরাবর্ত্তন বলে। একালের অনেক উপন্যাসের চিত্রও আমাদিগকে সেই পরাবর্ত্তনের কথা স্মরণ করাইয়া দেয়। প্রকৃত জীবনের চিত্র আঁকিতে গেলে চিত্রগুলিকে স্বাভাবিক করিতেই হইবে। একালের উপন্যাসের পাঠকেরা উপন্যাসগুলির ভাষার সৌন্দর্য্যে, রচনার চাতুর্য্যে অন্ধ হইয়া বুঝিতে না পারিলেও, দুদিন বাদে একটু আলোচনা করিলেই বুঝিতে পারিবেন যে, সেগুলির অধিকাংশ চিত্রই অপ্রকৃত ও অস্বাভাবিক। এই সকল উপন্যাসে যে প্রকার ঘটনাচক্রের সমাবেশ করা হয়, তাহাতে অবশ্য লেখকদিগের "অঘটনঘটনপটীয়সী" দৈবী প্রতিভার পরিচয় পাওয়া যাইতে পারে বটে, কিন্তু মানুষের ব্যবহারিক জগতে

সেগুলি বড়ই অস্বাভিক ঠেকে। দাসভাব বা slave mentality আমাদের অন্তরে যে কত গভীর খাদ কাটিয়াছে, এবং পাশ্চাত্যদের অনুকরণ আমাদের দেশের যে কি সর্ব্বনাশ করিতে বসিয়াছে, তাহা এই সকল একালের উপন্যাস হইতে স্পষ্ট প্রকাশ পায়।

একালের উপন্যাসে মনস্তত্ত্বের দোহাই দিয়া, "আর্টের খাতিরে আর্ট" প্রভৃতি পাশ্চাত্য বাঁধিবুলির দোহাই দিয়া অধিকাংশ লেখক "স্বাধীন" অর্থাৎ প্রধানত পরকীয়ামূলক প্রেমেরই চিত্র ফুটাইয়া তুলিতে চাহেন, দেখা যায়। কিন্তু কৈ—তাঁহারা তো ঐ সকলের দোহাই দিয়া রমণীর মাতৃত্বে শ্রদ্ধার চিত্র, যাহা বঙ্কিমচন্দ্র দেখাইয়াছেন, অথবা বাৎসল্যের চিত্র, যাহা রবীন্দ্রনাথ রাজর্ষিতে সুন্দররূপে দেখাইয়াছেন—সে সকল চিত্র ব্যক্ত করিবার নামগন্ধও করেন না! প্রত্যুত, ভারতের যথার্থ প্রকৃতি রমণীর মাতৃত্বে শ্রদ্ধাকে পদদলিত করিতে পারিলেই, ভারতের পরম্পরাগত সাধুভাবগুলিকে উপেক্ষা ও অবজ্ঞা প্রদর্শন করিতে পারিলেই একালের অধিকাংশ উপন্যাসলেখক যেন গৌরব অনুভব করেন বলিয়া মনে হয়।

একালের অধিকাংশ ঔপন্যাসিক স্বাধীন প্রেমকে ফুটাইয়া ব্যক্ত করিতে চাহেন—ভালই তো; কিন্তু সেই স্বাধীন প্রেম আমাদের দেশের প্রকৃতির ভিতর দিয়া কি ভাবে গড়িয়া

উঠিতে পারে, তাহা আলোচনা না করিয়া তাঁহারা পাশ্চাত্য ভাবের আদর্শে সেই স্বাধীন প্রেমের প্রণালীকে গড়িয়া তুলিতে চাহেন। স্বাধীন ও পরকীয়ামূলক প্রেম আমাদের দেশে কি ভাবে কতদূর সংযমের ভিতর দিয়া গড়িয়া উঠিতে পারে, 'সংস্কৃত সাহিত্যের অনেক গ্রন্থে তাহার দৃষ্টান্তের অভাব নাই। কিন্তু একালের উপন্যাসে পাশ্চাত্য ভাবকে আদর্শ ধরিবার কারণেই সংযমের পরিবর্ত্তে উচ্ছৃঙ্খল আচার-ব্যবহারকেই স্বাধীন প্রেমের নামে সমর্থন করা হয়।

আমাদের প্রাণের উপর দাসভাবের যে কিপ্রকার হাত-কড়ি পড়িয়াছে, তাহা একালের উপন্যাসে কামভাবের ছড়াছড়ি হইতেই সুস্পষ্ট প্রকাশ পায়। দুই দিবস আলাপ পরিচয় হইল, আর অমনি নায়ক প্রেমের তরঙ্গে নাকানি-চুবানি খাইয়া নায়িকাকে অশ্রাব্য ভাষায় সম্বোধন করিতে লাগিল! শিক্ষক একটী বালিকাকে পড়াইতে আসিল, আর দুইচারি দিবসের ভিতরেই' তাহাদের পরস্পরের মধ্যে প্রেমের আগুন একেবারে জ্বলিয়া—ফুটিয়া—উঠিল, আর ছড়াইয়া পড়িল! এই সকল উপন্যাসে সম্পর্কনির্বিশেষে একটা চঞ্চল মাদকতাপূর্ণ কামভাব পদে পদে আমাদের সম্মুখে দাঁড় করানো হয়। নিতান্ত অল্পবয়স্ক বালকবালিকার মধ্যে ভাইবোনের ভালবাসা হইল, পরস্পরের প্রতি ভাইবোনের উপযুক্ত সম্বোধনও চলিতে লাগিল, কিন্তু হায়! সেই ভাইবোনের

ভালবাসার পরিণতি হইল কামোন্মাদে! এই সমস্ত উপন্যাসে বারো তেরো বৎসরের বালিকাদের মুখ হইতে যে সমস্ত কথা বাহির করা হইয়াছে, সে সমস্ত কথা, কেবল আমাদের দেশের কেন, কোন দেশেরই বালিকার মুখে সচরাচর বাহির হইতে পারে বলিয়া আমরা কল্পনাতেও আনিতে পারি না। সকল দেশেই, বিশেষত প্রাচ্য ভূখণ্ডে দেবর-ভ্রাতৃজায়ার পরস্পরের মধ্যে একটী সুন্দর মধুর স্নেহভাবের প্রতিষ্ঠা আছে। কিন্তু একালের অনেক উপন্যাসে অ-কারণে নিষ্প্রয়োজনে সেই স্নেহ-ভাবকে পূতিগন্ধময় উৎকট কামভাবের পঙ্কিল মূর্ত্তিতে পরিণত করিয়া পাঠকদের সম্মুখে ধরা হয়!

এই সকল চিত্র কি মনস্তত্ত্বের অন্যতর গভীর তত্ত্বের কোন অশ্রুতপূর্ব্ব দৃষ্টান্ত? আমাদের মতে এইপ্রকার চিত্রগুলি বিলাতী নকলনবিশির ফলে বিকৃত মস্তিষ্ক হইতে প্রসূত মনস্তত্ত্বের অশ্রুতপূর্ব্ব দৃষ্টান্ত বটে! এই সকল গ্রন্থকার কেবল কামজ মোহের বিস্তৃত ব্যাখ্যাকেই যেন প্রত্যক্ষদ্যোতক হউক বা অন্য কোন প্রকারের হউক, প্রকৃত আর্ট বলিয়া ধরিতে চাহেন মনে হয়। আমাদের বেশ মনে পড়ে, একবার কোন বালিকা-বিদ্যালয়ের পারিতোষিক-বিতরণ সভায় সভাপতিরূপে এক উচ্চপদস্থ ইংরাজ প্রকাশ করিয়াছিলেন যে, ভারতরমণীর প্রায় শতকরা নব্বই জন অসতী! এই কথা লইয়া সে সময়ে শিক্ষিতসমাজে মহা আন্দোলন চলিয়াছিল। একালের ঔপ-

ন্যাসিকগণকে আমরা জিজ্ঞাসা করিতে চাহি যে, তাঁহারা কি সেই ইংরাজ সভাপতির উক্তি সমর্থন করিতে প্রস্তুত আছেন? যদি থাকেন, তবে আমরাও তাঁহাদিগকে বলিব যে, এই সকল উপন্যাসের লেখক ও পাঠক উভয়েরই জন্য জাহ্নবীনদীর গর্ভে স্থানের নিশ্চয়ই অসংকুলান হইবে না। আর তাহা সমর্থন করিতে যদি প্রস্তুত না থাকেন, তবে তাঁহাদের নিকট কর-যোড়ে নিবেদন এই যে, তাঁহারা তাঁহাদের উপন্যাসে ঐ ইংরা-জের উক্তির প্রকারান্তরে সমর্থক অপ্রকৃত চিত্র প্রকাশে বিরত হউন—নিজেদের মা, বোন, মেয়ে ও স্ত্রীকে দেহে ও মনে-প্রাণে অসতীরূপে গড়িয়া তুলিতে নিরস্ত হউন।

একালের উপন্যাসে যে প্রকার ঘটনার সমাবেশ করা হয়, আমাদের দেশে সে প্রকার ঘটনা দু'একটাও সংঘটিত হওয়া যে একেবারেই অসম্ভব, তাহা বলি না। কিন্তু সাধারণতঃ এ প্রকার ঘটনা যে এদেশের প্রকৃতি-বিরুদ্ধ, সুতরাং এদেশের পক্ষে অস্বাভাবিক, তাহা বলা বাহুল্য। দেবর-ভ্রাতৃজায়ার মধ্যে যে রূপজ মোহ বা কামজ প্রেমের আবির্ভাব হইবেই না, এমন কথা বলা যায় না; কিম্বা ভাইবোনের মধ্যেও যে কামজ মোহ না আসিতে পারে, তাহাও বলা যায় না। এই জগতে এমন আরও এবং ইহা অপেক্ষাও গুরুতর কত অস্বাভাবিক বীভৎস ঘটনা তো ঘটিতেছেই। কিন্তু কথা হইতেছে এই যে, একালের উপন্যাসলেখকদিগের পক্ষে সেই ক্বচিৎ-সংঘটিত

বীভৎস অস্বাভাবিক ঘটনা ধরিয়া কামজ মোহকে প্রেমের উন্নত আসনে স্থান দিয়া পাঠকদের সম্মুখে উপস্থিত করা সঙ্গত কি না? আমরা শতবার বলিব, কিছুতেই সঙ্গত নহে। এই ভাবের উপর চলিলে তো মানুষকে পশুর সহিত সমস্তরে নামিয়া পড়িতে হয়। অবশ্য, তিব্বত প্রভৃতি যে দেশে স্ত্রীলোকের দেবর-বিবাহ প্রচলিত আছে, অথবা শ্যাম প্রভৃতি যে দেশে ভাইবোনের বিবাহ চলিত আছে বলিয়া শোনা যায়, সেই সকল দেশের উপন্যাসে ঐ প্রকার কামভাবকে উন্নত প্রেমের আসনে বসাইলে বিশেষ দোষের হইবে না, কারণ সেই সেই দেশে ঐ কামভাবের প্রকৃত প্রেমে পরিণতি ও চরিতার্থতা লাভের একটা সম্ভাবনা আছে। কিন্তু আমাদের দেশের প্রকৃতিতে সে সম্ভাবনা খুবই কম বলিয়া ঐ প্রকার চিত্রসকল অবোধ পাঠক-পাঠিকাদিগকে অবনতির দিকেই লইয়া যাইতে পারে।

আমাদের মতে এদেশের উপন্যাসলেখকগণ ঐ প্রকার কামজ মোহকেই মনোহর মূর্ত্তিতে অঙ্কিত করিয়া পাঠকদের সম্মুখে ধরিবার পরিবর্ত্তে, বৌঠাকুরাণীর হাটে উদয়াদিত্য-সুরমার যে প্রকার দাম্পত্য প্রেমের উন্নত বিশাল আদর্শ প্রদর্শিত হইয়াছে অথবা বিষবৃক্ষে শ্রীশচন্দ্র ও কমলমণির যে প্রকার পবিত্র গার্হস্থ্য চরিত্র প্রদর্শিত হইয়াছে, সেই প্রকার দাম্পত্য প্রেম বা গার্হস্থ্য চিত্র দেশবাসীর সম্মুখে স্থাপন করিলেই দেশের

মঙ্গল, জাতির মঙ্গল, জগতের মঙ্গল। তাঁহারা একটুখানি ধীরভাবে ভাবিয়া দেখিলেই বুঝিতে পারিবেন যে, মহাসমরের পূর্ব্বে পাশ্চাত্য ভূখণ্ডে যে সমস্ত কথা হাটে-বাজারে প্রচলিত ছিল, সেই সমস্ত কথা তোতাপাখীর মত শিখিয়া পড়িয়া কথায় কথায় সংযমের আধার ও উৎস শাস্ত্রসকলকে নির্ব্বিচারে মিথ্যা, ধর্ম্ম একটা মস্ত ভড়ং প্রভৃতি উক্তি উপন্যাসের মধ্যে উদ্গার করিলে এবং কামভাবের অশ্লীল ও অস্বাভাবিক চিত্র-সমূহকে চক্ষের সম্মুখে বড় করিয়া ধরিলে কোন লাভ তো নাই-ই,—লাভের মধ্যে দেশের সর্ব্বনাশ। পূর্ব্বেই বলিয়া আসিয়াছি যে, এই সকল চরিত্র ও চিত্র পড়িতে পড়িতে, দেখিতে দেখিতে পাঠক-পাঠিকাদের মনে এইগুলি ক্রমশই স্বাভাবিক বলিয়া প্রতিভাত হইতে থাকে, আর তখন ঐ সকল অমঙ্গল-প্রসূ ভাবসমূহের উপরেই দেশের ছেলেমেয়েদের চরিত্র গঠিত হইতে থাকে।

এই প্রকার অপ্রকৃত অশ্লীল চিত্রপ্রকাশে একালের উপ-ন্যাসলেখকদিগের স্কন্ধেই বা সমস্ত দোষ দিই কি প্রকারে? বর্ত্তমান শিক্ষার দোষেই যে তাঁহারা শয়নে-স্বপনে আহারে-বিহারে বিলাতী ভাবভঙ্গীকেই সর্ব্বক্ষণ ধ্যানের বিষয় করিতে বাধ্য হন। তাই অন্ধ সংস্কারবশতঃ তাঁহারা নিজেদের গ্রন্থে পনেরো আনা পৌনে বারো পাই বিলাতী ভাব বিলাতী ঢং ঢুকাইয়া মনে করেন যে, সে সমস্তই খাঁটি দেশী ভাব। আবার

সেই সংস্কারেরই বশবর্ত্তী হইয়া তাঁহারা এদেশের প্রকৃতিবিরুদ্ধ বিলাতী চিত্রগুলিকে ভাষার অপূর্ব্ব সৌন্দর্য্যে সজ্জিত করিয়া জনসাধারণ্যে বহুল প্রচার করিয়া ক্রমশঃ সেগুলিকে এদেশের প্রকৃতিতে বদ্ধমূল করাইবার চেষ্টায় আছেন। বদ্ধমূল হইয়া গেলে লেখকেরা তো নয়ই, পাঠকেরাও এবং সঙ্গে সঙ্গে অন্যান্য দেশবাসীরাও সেই সমস্ত ভাবগুলিকে বিলাতী বলিয়া বুঝিতেই পারিবেন না, এবং তাহারই উপর তখন নিজেদের আচার-ব্যবহার গঠিত করিতে চেষ্টা করিয়া দেশের মঙ্গলের মূলে কুঠারাঘাত করিবেন।

আমরা যতই এ বিষয়ে আলোচনা করি, ততই দুঃখে অভি-ভূত হইয়া পড়ি যে, বঙ্কিমবাবুর ন্যায় সূক্ষ্মদর্শী লেখক ও বন্দেমাতরং গানের রচয়িতাও তাঁহার সুনীল আকাশের ন্যায় সুনির্ম্মল দেবীচৌধুরাণীর অনুরূপ আরও অনেক উপন্যাস লিখিবার পরিবর্ত্তে পঙ্কিল ডোবা হইতে বিষবৃক্ষ সংগ্রহ করিবার জন্য পঙ্কে ঝাঁপ দিলেন! হায়-হায়! যে রবীন্দ্রনাথের দেশ-হিতৈষণা মূর্ত্তি পরিগ্রহ করিয়া শান্তিনিকেতনের ব্রহ্মচর্য্য আশ্রমে সুপ্রতিষ্ঠিত হইয়াছে, সেই রবীন্দ্রনাথও রাজর্ষির ন্যায় ধূপধুনার মঙ্গলগন্ধবাহী উপন্যাস না লিখিয়া "নষ্টনীড়" "চোখের বালি" প্রভৃতির ন্যায় উপন্যাস লিখিতে প্রবৃত্ত হইলেন! কি আশ্চর্য্য! শক্তিশালী নবোদিত সুলেখক সাধুসঙ্গ পরিত্যাগ করিয়া "চরিত্রহীন" প্রভৃতির মধ্যেই মনস্তত্ত্ব আবিষ্কারে সমস্ত

আত্মশক্তি প্রয়োগ করিলেন; গৃহে শ্রী আনিবার পরিবর্ত্তে "গৃহদাহ" করিবার ব্যবস্থা করিতে প্রবৃত্ত হইলেন!

আরও দুঃখ হয় এই যে, একালের অনেক ঔপন্যাসিক তাঁহাদের ঐ সকল অস্বাভাবিক অপ্রকৃত ও অশ্লীল চিত্রপূর্ণ গ্রন্থগুলি বিদেশীয় ভাষায় অনুবাদ করাইয়া বিদেশের নিকটে দেশকে অন্যায়রূপে হেয় ও উপহাসাস্পদ করিতে কুণ্ঠিত হন না। বিদেশীয়দের মনে ভারতীয় সমাজের একটা অপ্রকৃত কদর্য্য চিত্র মুদ্রিত করিয়া দিয়া তাঁহাদের কি লাভ হয় জানি না। আমি মন্দ হইতে পারি, তুমি মন্দ হইতে পার, কিন্তু দেশশুদ্ধ লোককে মন্দ ভাবিয়া লওয়া এবং নিজের মনের সেই চিত্র আঁকিয়া তাহাই দেশবাসীর প্রকৃত চিত্ররূপে সকলকে দেখাইয়া আনন্দ অনুভব করা; কেবল নিজে আনন্দ অনুভব করা নহে, অপর পাঁচজনকে সেই চিত্র দেখাইয়া প্রত্যক্ষ বা পরোক্ষভাবে নিজের সেই বিকৃতি-পথের পথিক করিবার চেষ্টা পাওয়া যে কতদূর অন্যায় তাহা বলিয়া শেষ করিতে পারি না।

আমাদের আশঙ্কা হয় যে, যে কারণেই হউক, এইরূপে যথার্থ বা সত্য প্রকৃতির বিরুদ্ধে দাঁড়াইয়া বিকৃতিকে প্রতিষ্ঠিত করিতে গেলে কোন-না-কোন সময়ে প্রকৃতি নিজের অধিকার বজায় রাখিতে অগ্রসর হইবেই। সেই চেষ্টার প্রবল বেগে সমাজের মধ্যে যে প্রচণ্ড ভূমিকম্প উপস্থিত হইবার সম্ভাবনা,

তাহা ভাবিয়া আমাদের চিত্ত বিকল হইয়া পড়ে। ভগবান এদেশকে সেই বিপদ হইতে রক্ষা করুন।

ইতি শ্রীক্ষিতীন্দ্রনাথ ঠাকুর কথিত "আর্ট ও সাহিত্য" কথায় আর্টের প্রাণ ও একালের উপন্যাস বিষয়ক পঞ্চদশ কথা সমাপ্ত।

## ষোড়শ কথা—আর্টের বহিরঙ্গ ও বঙ্কিমচন্দ্র।

"আর্ট ও সৌন্দর্য্য" প্রবন্ধে আমরা দেখাইয়া আসিয়াছি যে, সৌন্দর্য্যই হইল আর্টের বহিরঙ্গ বা পরিচ্ছদ। আর্টের সহিত সৌন্দর্য্যের যে একটা অবিচ্ছেদ্য সম্বন্ধ আছে, তাহাও দেখিয়া আসিয়াছি। সৌন্দর্য্য ব্যতীত আর্ট ব্যক্ত আকার ধারণ করিতে পারে বলিয়া মনে হয় না। কোন একটী ভাল বিষয় আমার মনে আসিল; তাহার স্বাভাবিকতাও আমি উপলব্ধি করিলাম; কিন্তু তাহাকে যদি সৌন্দর্য্যের পরিচ্ছদ দিয়া ব্যক্ত করিতে না পারি, তবে তাহা আর্ট বলিয়া পরিগণিত হইবে না। আবার যদি কোন কুৎসিৎ বস্তুকে বহুমূল্য পরিচ্ছদে সজ্জিত করি, তবে সেই পরিচ্ছদকে আমরা প্রশংসা করিতে পারি বটে, কিন্তু সেই বস্তুকে আর্টসমন্বিত বলিতে পারি না। সেইরূপ কোন্ গ্রন্থে প্রকৃত আর্টের স্বরূপ কতটুকু বজায় আছে দেখিতে চাহিলে উহাতে আর্টের তিনটী অঙ্গের—সত্য, মঙ্গলভাব ও সৌন্দর্য্যের যথাযোগ্য সমাবেশ কতটুকু আছে তাহা দেখিতে হইবে। যে গ্রন্থে আর্টের যে যে অঙ্গের অভাব হইবে, সেই গ্রন্থে আর্ট সেই পরিমাণে অসম্পূর্ণ বা ক্ষুণ্ণ থাকিবে। তন্মধ্যে কোন গ্রন্থের চিত্রগুলি বহিঃসৌন্দর্য্যে সমধিক মণ্ডিত হইলেই, তাহাতে অন্য দুইটী অঙ্গের এক-আধটু কমবেশী থাকিলেও তৎসম্বন্ধীয় আর্টের অসম্পূর্ণতা সহজে আমাদের চক্ষে প্রতিভাত হয় না; কিন্তু ঐ

বহিঃপরিচ্ছদ সৌন্দর্য্যের অভাবে আর্ট ব্যক্ত আকার ধারণ করিতেই পারে না বলিয়া তাহার ন্যূনাধিক অভাব আমাদের চক্ষে সহজেই ধরা পড়িয়া যায়।

এই বহিঃসৌন্দর্য্য অনেক সময়ে আমাদের সম্মুখে এতই বড় আকারে আসিয়া উপস্থিত হয় যে, আমরা তাহাকেই সমস্ত আর্ট বলিয়া মস্ত ভুল করি। কোন উপন্যাসকে আর্টের বস্তু করিতে গেলে তাহাতে বহিঃসৌন্দর্য্যের সঙ্গে সঙ্গে অন্তঃসৌন্দর্য্যও ফুটাইয়া তুলিতে হইবে। অন্তঃসৌন্দর্য্য ভাব ও বিষয়ের উপর নির্ভর করে। বর্ত্তমানে উপন্যাসে—সেকালের এবং একালের—এই অন্তঃসৌন্দর্য্য কিপ্রকার পাওয়া যায়, তাহা একটু বিস্তৃতভাবে আলোচনা করিয়া আসিয়াছি। এইবারে বর্ত্তমান উপন্যাসে বহিঃসৌন্দর্য্য কিরূপ পাওয়া যায়, তাহারই অল্পস্বল্প আলোচনা করিব। ভগবানকে কেন্দ্র করিলে, মঙ্গলভাবকে লক্ষ্য রাখিলে যেমন উপন্যাসের অন্তঃসৌন্দর্য্য পরিস্ফুট হইবার অবসর আসে, প্রকৃতিকে ভিত্তি করিলে এবং স্বাভাবিকতার উপর উপন্যাসকে দাঁড় করাইলে তেমনি তাহার বহিঃসৌন্দর্য্য পরিস্ফুট হইবার অবসর আসে। তবে উপন্যাসের, সাহিত্যের সকল বিভাগেরই, বহিঃপরিচ্ছদের সৌন্দর্য্য পরিণামে নির্ভর করে ভাষার পারিপাট্য এবং রচনা-চাতুর্য্যের উপর। উপন্যাসের বিষয় ও ভাব যতই প্রকৃতিকে অনুসরণ করিবে, স্বাভাবিক হইবে; তাহা যতই আমাদের

প্রাণমনকে উন্নত হইতে উন্নততর রাজ্যে লইয়া যাইবে, ততই সৌন্দর্য্য ভিতর হইতে ফুটিয়া বাহির হইবে। আবার সেই ভাব যতই সুন্দর ভাষায় ব্যক্ত হইবে, ভাষার চাতুর্য্যে ও লিপিকৌশলে যতই তাহা সুস্পষ্টরূপে আমাদের অন্তরে মূর্ত্তি পরিগ্রহ করিবে, ততই আমরা তাহার সৌরভে মুগ্ধ হইয়া যাইব।

আমরা দেখিয়া আসিয়াছি যে, বিষয় ও ভাব সম্বন্ধে সেকালের উপন্যাস একালের উপন্যাস অপেক্ষা অন্তঃসৌন্দর্য্যে অনেক বেশী ধনী। আমরা ইহাও দেখিয়া আসিয়াছি যে, সেকালের উপন্যাসে সত্য প্রকৃতিকে বেশী ভিত্তি করা হইত বলিয়া আর্টের প্রাণ সমধিক রক্ষিত হইত এবং কাজেই বহিঃসৌন্দর্য্য প্রকাশেরও বেশী অবসর ছিল। প্রকৃতিকে অনুসরণ করিবার সঙ্গে বহিঃসৌন্দর্য্যের বড়ই ঘনিষ্ঠ সম্বন্ধ। আমরা যে কোন সৌন্দর্য্য উপলব্ধি করি বা উদ্ভাবন করি, তাহার কোনটীতেই আমরা প্রাকৃতিক সৌন্দর্য্যকে অতিক্রম করিতে পারি না—প্রাকৃতিক সৌন্দর্য্যের অনুসরণেই আমরা সুন্দরকে সুন্দর বলিয়া উপলব্ধি করি। পাঁচটা সৌন্দর্য্য মিলাইয়া নূতন যে সৌন্দর্য্য উদ্ভাবন করিলাম বলিয়া মনে করি, আমাদের অন্তরে প্রকৃতির সৌন্দর্য্য পর্য্যালোচনা করিয়া প্রাকৃতিক সৌন্দর্য্যের যে একটী ধারণা হয়, ঐ নূতন সৌন্দর্য্য তাহার অ-বিরুদ্ধ, বরঞ্চ তাহার অনুসারী বলিয়াই আমরা তাহাকে

সুন্দর বলিয়া সিদ্ধান্ত করি। ইহা হইতে বুঝা যাইতেছে যে, উপন্যাসে সৌন্দর্য্য বজায় রাখিতে চাহিলে তাহার বিষয়ে, ভাবে এবং সেইগুলির বর্ণনায় প্রকৃতির বিরুদ্ধে চলিলে চলিবে না, প্রকৃতির অনুসরণ করিতে হইবে।

সত্য প্রকৃতিকে উপন্যাসের ভিত্তি করিবার ফলে বঙ্কিমচন্দ্র, রবীন্দ্রনাথ প্রভৃতি সেকালের প্রসিদ্ধ ঔপন্যাসিকগণ তাঁহাদের গ্রন্থে সৌন্দর্য্য প্রকাশের যে অবসর পাইয়াছিলেন, সে অবসর তাঁহারা হেলায় নষ্ট হইতে দেন নাই। তাঁহাদের প্রদত্ত বহিঃ-সজ্জার সৌন্দর্য্য উপন্যাসের অন্তঃসৌন্দর্য্যের সহিত মিলিত হওয়ার এক আশ্চর্য্য নবতর সৌন্দর্য্য প্রস্ফুটিত কমলের আকারে আমাদের সম্মুখে প্রকাশ পায়। অন্তঃসৌন্দর্য্য সমধিক পরিমাণে বিদ্যমান থাকাতেই একালের অপেক্ষা সেকালের উপন্যাসে আর্টের বহিরঙ্গ বাহ্যিক সৌন্দর্য্যও অধিকতর উজ্জ্বল মূর্ত্তিতে প্রতিভাত হয়। আমরা ইতিপূর্ব্বে বিস্তৃতরূপেই বুঝাইয়া আসিয়াছি যে, যে স্বাভাবিকতা আর্টের প্রাণ, সেই স্বাভাবিকতার উপর সৌন্দর্য্য অনেক পরিমাণে নির্ভর করে। সে কথা পুনরায় বিস্তৃতরূপে বুঝাইতে যাওয়া আবশ্যক বলিয়া বিবেচনা করি না। তবে সোজাসুজি দু'একটা কথা বলিতে চাহি এই যে, সৌন্দর্য্য যখন আমাদের অন্তরের অনুভূতির বস্তু, তখন বলা বাহুল্য যে, যে বস্তু যত স্বাভাবিক হইবে, যতই আমাদের অন্তরে সহজে সাড়া দিবে, ততই তাহার সৌন্দর্য্যও

আমরা সহজে উপলব্ধি করিতে পারিব। আর, উপলব্ধি করিতে না পারিলে সৌন্দর্য্য যতই কেন উজ্জ্বল হউক না, তাহার কোন মূল্য নাই। সেকালের উপন্যাসের স্বাভাবিকতার কারণেই তাহাদের সৌন্দর্য্য সহজে আমাদের মর্ম্ম স্পর্শ করিয়া আমাদিগকে আত্মবিহ্বল করিয়া দেয়। এই কারণেই বঙ্কিমচন্দ্রের উপন্যাসগুলি সৌন্দর্য্যে ঢলঢল করিতেছে দেখি। এই আশ্চর্য্য সৌন্দর্য্য থাকাতেই বঙ্কিমবাবুর উপন্যাসগুলি দুই তিন পুরুষ ধরিয়া বঙ্গের শিক্ষিত সমাজকে মন্ত্রমুগ্ধ করিয়া রাখিয়াছে। কেবল তাহাই নহে, সৌন্দর্য্যের মাত্রা বেশী থাকিবার কারণে গ্রন্থগুলির অসঙ্গতি বা অস্বাভাবিকতাগুলি একটু তলাইয়া না দেখিলে আমাদের নজরে পড়ে না।

বঙ্কিমবাবুর মত সাহিত্যসম্রাটের লেখায় সৌন্দর্য্য দেখাইতে আমার মত লোকের অগ্রসর হওয়াই অমার্জ্জনীয় অপরাধ নয় কি? আর দেখাইবই বা কি? আমি তো নিজেই দেবীচৌধুরাণীর মত গ্রন্থের ছত্রে ছত্রে সৌন্দর্য্যমদিরা পান করিয়া বিহ্বল হইয়া গিয়াছি। প্রকৃতই তাঁহার গ্রন্থগুলির ভাবে, ভাষায়, চিত্রে, সর্ব্ববিষয়ে সৌন্দর্য্য যেন দুকূল ছাপাইয়া উছলিয়া উঠিতেছে। কোথাও বা ঘন গাছের পাতার আড়াল হইতে শারদ পূর্ণচন্দ্রের কিরণ যেমন উঁকিঝুঁকি মারিয়া খেলা করে, আবার কোথাও বা যেমন সূর্য্যকিরণ স্বীয় পূর্ণসৌন্দর্য্যের উজ্জ্বল মহিমায় আত্মপ্রকাশ করে, এই গ্রন্থগুলিতেও সেইরূপ কোথাও

বা স্নিগ্ধ মধুর সৌন্দর্য্য অর্দ্ধ-অস্ফুটরূপে দেখা দিয়া নিজের সৌন্দর্য্য আরও বাড়াইয়া তুলিয়া আমাদের প্রাণমন হরণ করে; আবার কোথাও বা সুদৃপ্ত সৌন্দর্য্য নিজের ভাস্বরতায় আমাদের দৃষ্টিকে অন্ধ করিয়া তুলে। আমরা কোন্‌টীকে ছাড়িয়া কোন্ চিত্রটীর উল্লেখ করিব, ভাবিয়া পাই না। বঙ্কিমচন্দ্রের প্রত্যেক গ্রন্থেরই প্রথম অবধি শেষ পর্য্যন্ত একটা একটানা সৌন্দর্য্যের ভিতর দিয়া চলিয়া আত্মহারা হইতে হয়।

দেবীচৌধুরাণীর কথা উল্লেখ করিলাম। এই দেবীচৌধুরাণীতে যে আর্টের তিনটী অঙ্গেরই সুন্দর সমাবেশ হইয়াছে, তাহা আমরা পূর্ব্বেই বলিয়া আসিয়াছি। জানি না, ইহার ভাষান্তরে অনুবাদ করা হইয়াছে কিনা। যদি না হইয়া থাকে, তবে অবিলম্বে ইহার বিভিন্ন ভাষায় অনুবাদ প্রকাশ করিয়া দেশবিদেশকে বাঙ্গালীর উন্নত আদর্শ, ভারতবাসীর অন্তর্নিহিত প্রকৃতি দেখানো হউক—জগত মুগ্ধ হউক, শিক্ষালাভ করুক। আর, এ কথায় আমাকে প্রহার খাইতে হইবে কিনা জানি না, কিন্তু মনের কথা না বলিয়াও থাকিতে পারিতেছি না। আমাদের মতে ঐ নবীন পাঠকের প্রতি টিটকিরির অংশ বাদ দিয়া, এই গ্রন্থের বহুল প্রচার করিলে দেশের মঙ্গলই হইবে। এইরূপ বাদ দিবার নজীরস্বরূপে আমরা প্রাতঃস্মরণীয় ঈশ্বরচন্দ্র বিদ্যাসাগর কর্ত্তৃক অশ্লীল অংশ বাদ দিয়া রঘুবংশ প্রভৃতি মুদ্রিত করিবার কথা উল্লেখ করিতে পারি।

দেবীচৌধুরাণীতে সাগর বৌয়ের ঘরে প্রফুল্লর সঙ্গে তাহার স্বামী ব্রজেশ্বরের সাক্ষাতের চিত্র কেমন স্বাভাবিক—স্বাভাবিক বলিয়াই এত মিষ্ট ও সুন্দর হইয়াছে। এ প্রকার সুন্দর ও মধুর চিত্র খুব অল্পই দেখিয়াছি। প্রফুল্লর মা, সাগর বৌ, ব্রহ্মঠাকুরাণী প্রভৃতিরও চিত্র যেমন স্বাভাবিকতায় ভরা, তেমনি সৌন্দর্য্যে ঢল-ঢল। বোধ হয় প্রত্যেক হিন্দু পরিবারে আজও এক-একটী ব্রহ্মঠাকুরাণী পবিত্রতা ও সরলতার মূর্ত্তি পরিগ্রহ করিয়া ধর্ম্ম ও শান্তি বিতরণ করিয়া থাকেন। ঐ যে প্রফুল্লকে ভবানী পাঠকের মাতৃসম্বোধনে আশ্বাসপ্রদান—উহা ভারতবাসীর পক্ষেই স্বাভাবিক বলিয়া ভারতবাসীই উহার সৌন্দর্য্যে মুগ্ধ হয়; পাশ্চাত্য ভূখণ্ডে এ ভাব স্বাভাবিক নহে বলিয়া আমরা নিশ্চয় বলিতে পারি যে, তথাকার অধিবাসীরা ইহার সৌন্দর্য্য উপলব্ধি করিতে পারিবে না। বিদ্যালয়ে পঠদ্দশায় একটী গল্প শুনিয়াছিলাম যে, এক গরীব কেরাণী তাঁহার প্রভু কোন ইংরাজের পত্নীর দয়ায় অভিভূত হইয়া তাঁহাকে মাতৃসম্বোধন করিবার ফলে, সেই প্রভু ইংরাজের হস্তে সেই কেরাণীকে বিশেষরূপে লাঞ্ছিত হইতে হইয়াছিল।

বিষবৃক্ষেও ঠিক এই প্রকার দুইটী অতি মিষ্ট অতি সুন্দর চিত্র দেখি—যাহা পড়িয়া-পড়িয়া-পড়িয়া পড়িবার ইচ্ছা কিছুতেই শেষ হইতে চাহে না। এই দুইটী চিত্রও ভারতবাসীরই পক্ষে স্বাভাবিক—পাশ্চাত্যের পক্ষে অ-স্বাভাবিক। কুন্দ পলাইবার

পর যখন পুনরায় নগেন্দ্রের বাগানে ঢুকিয়া সূর্য্যমুখীর কাছে ধরা পড়িল, তখন সূর্য্যমুখী কি কোমলকরুণ মিষ্ট স্বরে বলিল—“কে, কুন্দ নাকি ?” কুন্দ তখনও উত্তর দিতে পারে নাই। সূর্য্যমুখী স্বামীর সুখের জন্য এতদিন ধরিয়া যাহার সন্ধান করিতেছিল, আজ তাহার সন্ধান পাইয়া, দুঃখের মধ্যে সুখ পাইয়া সহজেই কুন্দের হাত ধরিল—সে হাত ধরাতে এতটুকু রাগ নাই, দ্বেষ নাই—কেবল একটা দুঃখের উদ্বেলিত-আবেগ আছে। তারপর, সূর্য্যমুখী দুঃখে উদ্বেলিত হৃদয়ে অথচ রুদ্ধ আবেগে বলিল “কুন্দ! এসো—দিদি বসো; আর আমি তোমায় কিছু বলিব না”। ভাবী সপত্নীকে এই দিদি বলিয়া আহ্বানের মধ্যে প্রাণের মর্ম্মভেদী অথচ রুদ্ধ আবেগ দুঃখের পূর্ণ সৌন্দর্য্যে বিকশিত হইয়া উঠিতেছে। এই সৌন্দর্য্যে মুগ্ধ হইয়া বিহ্বলচিত্তে সূর্য্যমুখীর সঙ্গে আমরাও কুন্দের হাত ধরিয়া রুদ্ধ বেদনে বলিয়া উঠি—“কুন্দ! এসো—দিদি এসো; আর আমি তোমায় কিছু বলিব না”। এমন মিষ্ট ও সুন্দর চিত্র ভারত ব্যতীত কুত্রাপি সম্ভবপর নহে।

আবার যখন সূর্য্যমুখী কুন্দের জন্য নগেন্দ্রের ছটফটানি দেখিয়া “তোমার সুখেই আমার সুখ” বলিয়া কুন্দকে বিবাহ করিবার জন্য নগেন্দ্রকে অনুমতি প্রদান করিল—সে চিত্রের তুলনা কোথায় ? এই প্রকার স্বার্থত্যাগের উন্নত-সুন্দর চিত্র একমাত্র এদেশেই সম্ভব হয়। বিষবৃক্ষের মধ্যে মধ্যে এইপ্রকার

কতকগুলি সুন্দর চিত্র আছে বলিয়াই, সেই সৌন্দর্য্য দেখিবার জন্যই "বিষবৃক্ষ" বিষবৃক্ষ হইলেও আজ বঙ্গের গৃহে গৃহে এত সযত্নে রোপিত হইতে চলিয়াছে।

স্বদেশপ্রেম বঙ্কিমবাবুর মজ্জাগত। তাঁহার সময়ে স্বদেশ-প্রেম ভারতের উর্ব্বর ভূমি ভেদ করিয়া সুপ্তোত্থিত সিংহের মত মস্তক উত্তোলন করিতেছিল। বঙ্কিমবাবু তাঁহার গ্রন্থে সেই স্বদেশ-প্রেমকে উজ্জ্বল মূর্ত্তি প্রদান করিয়া স্বাভাবিকতা ও সৌন্দর্য্যের মধ্যে এক অপূর্ব্ব সম্মিলন সাধন করিয়াছেন। বঙ্কিমবাবুর এমন গ্রন্থ নাই, যাহার ভিতর দিয়া কোন-না-কোন সূত্রে স্বদেশপ্রেম ফুটিয়া বাহির হয় নাই। এমন কি, বিষবৃক্ষে নগেন্দ্র যখন সূর্য্যমুখীর শয়নগৃহে প্রবেশ করিল, তখন গ্রন্থকার সেই গৃহের চিত্রগুলির যে বর্ণনা দিয়াছেন, সেই বর্ণনার মধ্যে একটীও বিদেশী চিত্রের উল্লেখ নাই। যাঁহারা এদেশের স্ত্রীলোকের রুচি ও মতিগতি জানেন, তাঁহারাই এই বর্ণনার মধ্যে স্বদেশপ্রেম, স্বাভাবিকতা ও সৌন্দর্য্যের এক অপূর্ব্ব সম্মিলন দেখিতে পাইবেন।

নৈসর্গিক দৃশ্যের সুন্দর চিত্র আঁকিতেও বঙ্কিমচন্দ্র সিদ্ধ-হস্ত। এ প্রকার সুন্দর ও স্বাভাবিক চিত্র আমরা অল্পই দেখিয়াছি। বিষবৃক্ষের প্রথমেই যে পথের চিত্র আঁকিয়া-ছেন, নগেন্দ্রের বৃহৎ অট্টালিকার যে চিত্র আমরা পাইয়াছি, অথবা আনন্দমঠের প্রথমেই যে দুর্ভিক্ষের হাহাকার দেখিয়াছি,

সে সমস্তই যেন গ্রন্থকার প্রত্যক্ষ করিয়া লিখিয়াছেন মনে হয়।

ইতি শ্রীক্ষিতীন্দ্রনাথ ঠাকুর-কথিত "আর্ট ও সাহিত্য"
কথায় আর্টের বহিরঙ্গ ও বঙ্কিমচন্দ্র
বিষয়ক ষোড়শ কথা সমাপ্ত।

## সপ্তদশ কথা—আর্ট-সৌন্দর্য্যের অভাব—বঙ্কিমচন্দ্রে।

আমরা গ্রন্থারম্ভেই "আর্ট ও সত্য" প্রবন্ধে দেখিয়াছি যে, স্বাভাবিকতাই আর্টের প্রাণ এবং অস্বাভাবিকতাতেই আর্টের মৃত্যু। স্বাভাবিকতার অভাবে সৌন্দর্য্যেরও অভাব হয়। আমরা ইহাও দেখিয়া আসিয়াছি যে, দেবীচৌধুরাণীতে অস্বাভাবিকতার পরিমাণ এত অল্প যে, তাহা আমরা ধর্ত্তব্যের মধ্যে আনিতে চাহি না; কিন্তু আনন্দমঠে বা চন্দ্রশেখরে বা বিষবৃক্ষে, বিশেষতঃ শেষোক্ত গ্রন্থে স্বাভাবিকতার সঙ্গে অস্বাভাবিকতার যথেষ্টই সংমিশ্রণ আছে। এইপ্রকার সংমিশ্রণের অনুপাতে শেষোক্ত গ্রন্থগুলিতে সৌন্দর্য্যেরও অভাব ঘটিয়াছে। আনন্দমঠে ঐ যে কল্যাণী হাতিয়ার লইয়া বাহির হইল—তাহা জীর্ণশীর্ণ বঙ্গরমণীর পক্ষে অস্বাভাবিক হয় নাই কি? এবং অস্বাভাবিক বলিয়া এই চিত্রে সৌন্দর্য্যেরও বিশেষ অভাব হয় নাই কি? একটী একবস্ত্র, জীর্ণশীর্ণ, দুর্ভিক্ষক্লিষ্ট বঙ্গরমণী স্কন্ধে হাতিয়ার লইয়া চলিতেছে—এই কল্পনায় সৌন্দর্য্য কোথায়? সেইপ্রকার শান্তি যে অবস্থায় সন্ন্যাসীবেশে গৃহ হইতে বহির্গত হইল, সে অবস্থায় তাহার মুখে "দড়বড়ি ঘোড়া চড়ি কোথা তুমি যাও রে" গানটী যে কি পর্য্যন্ত অস্বাভাবিক হইয়াছে, তাহা একটুখানি ভাবিয়া দেখিলেই বুঝা যাইবে। একে তো এই গান, তাহাতে আবার ইহার সুর দেওয়া হইয়াছে বাগেশ্রী এবং তাল দেওয়া হইয়াছে

আড়া—মনে হয় যেন, গ্রন্থকার ইচ্ছাপূর্ব্বক এই চিত্রটাকে অতিমাত্র অস্বাভাবিক করিয়া তুলিয়াছেন। এই চিত্রটা অনেকটা Don Quixoteএর মূর্ত্তির ন্যায় দাঁড়াইয়া গিয়াছে!

চন্দ্রশেখরের প্রারম্ভে প্রতাপ-শৈবলিনীর নদীবক্ষে সন্তরণ ব্যাপারের অস্বাভাবিকতার কথা আমরা পূর্ব্বে উল্লেখ করিয়া আসিয়াছি। গ্রন্থকার এই চিত্রটাকে সুন্দর করিয়া তুলিবার যথেষ্ট চেষ্টা করিলেও ইহার অ-সৌন্দর্য্য দূর করিতে পারিয়াছেন বলিয়া মনে হয় না। চিত্রের শেষ অংশ এই—"অনেক দূর গিয়া প্রতাপ বলিল—'শৈবলিনী, এই আমাদের বিয়ে'!; শৈবলিনী বলিল 'আর কেন—এইখানেই'!; প্রতাপ ডুবিল। শৈবলিনী ডুবিল না।" যখনই দুইটী অপ্রাপ্তবয়স্ক বালক-বালিকার নবপ্রেমে হাবুডুবু খাইতে খাইতে নদীবক্ষে হাবুডুবু খাইবার চিত্র কল্পনা করি, তখন উহার সৌন্দর্য্য উপলব্ধি করা দূরে থাক, সত্য কথা বলিতে কি, মনের কোণে একটু যেন ঘৃণা আসিয়া উপস্থিত হয়। এই চিত্রটীর অস্বাভাবিকতা স্পষ্ট-রূপে দেখাইয়া আসিয়াছি, এখন ইহাতে সৌন্দর্য্যেরও অভাব দেখিলাম। কিন্তু গ্রন্থকারের ইহাতে যথেষ্ট সৌন্দর্য্য দিবার প্রবল চেষ্টাই ইহার অস্বাভাবিকতার বিষয়ে সাধারণ পাঠকপাঠিকার চক্ষে ধূলি নিক্ষেপ করে দেখিতে পাই। এই চিত্রের কোথায় যেন বেশ একটু বিলাতী গন্ধ পাই এবং মনে হয় যেন, সেই

বিলাতী গন্ধ থাকাতেই অস্বাভাবিকতা আসিয়াছে, এবং সেই অস্বাভাবিকতাই চিত্রের অ-সৌন্দর্য্যের প্রধান কারণ।

বিষবৃক্ষে যেমন অস্বাভাবিকতার পরিমাণ অপেক্ষাকৃত বেশী দেখা যায়, সেইরূপ ভাষার সৌন্দর্য্যে ও রচনাচাতুর্য্যে গ্রন্থকারের সেই অস্বাভাবিকতা ঢাকিবার চেষ্টাও তাঁহার অন্যান্য গ্রন্থের তুলনায় অনেক বেশী দেখা যায়। আর্টের মূলমন্ত্রের বিরুদ্ধে চলাই বিষবৃক্ষে এইপ্রকার অস্বাভাবিকতা আসিবার একটী প্রধান কারণ। গ্রন্থকার পরিণামে মঙ্গল-ভাবকে কোনপ্রকারে গ্রন্থের উদ্দেশ্যরূপে দাঁড় করাইয়াছেন বটে, কিন্তু তিনি তাঁহার অন্যান্য গ্রন্থ যেপ্রকার মঙ্গলভাবকে চক্ষের সমক্ষে ধরিয়া লিখিতে প্রবৃত্ত হইয়াছিলেন, বিষবৃক্ষ লিখিবার সময় তাহা করিয়াছিলেন কি না সন্দেহ করি। আমাদের খুব সন্দেহ হয় যে, এই গ্রন্থ কোন সত্য ঘটনা অবলম্বনে লিখিত, এবং সেই কারণে মঙ্গলভাবকে গ্রন্থের লক্ষ্য রাখিবার কথা তাঁহার মনে উঠিবার অবসরই ঘটে নাই। গ্রন্থকার যেমন গ্রন্থের অনেক স্থলে মঙ্গলভাবকে লক্ষ্য রাখিতে পারেন নাই, সেইরূপ অনেক স্থলে তিনি গ্রন্থটীকে প্রকৃতি-স্থও রাখিতে পারেন নাই—এদেশের প্রকৃতিবিরুদ্ধ বিলাতী ভাব, মনে হয় যেন, অনেক স্থলে বড় বেশী উঁকিঝুঁকি মারিতেছে। অনূর্দ্ধ তেরো বৎসরের বালিকা কুন্দকে দেখিবামাত্রই ৩০ বৎসরের যুবক নগেন্দ্রের প্রেমের সাগরে হাবুডুবু খাওয়া

—এটী love at first sightএর বঙ্গানুবাদ ব্যতীত আর কিছুই মনে হয় না। আবার এই সম্বন্ধেই নগেন্দ্রের তাঁহার বন্ধুকে সুদীর্ঘ পত্র লেখা এবং বন্ধুবরের সেই পত্রের উত্তরে প্রেমের উপর দার্শনিক তত্ত্ব ফলানো বা philosophise করা—সকলে স্বীকার করিবেন কি না জানি না, কিন্তু আমাদের বিশ্বাস যে, এটী ইংরাজী নবেলের অসম্পূর্ণ অনুকরণ মাত্র।

মঙ্গলভাবকে গ্রন্থের সম্পূর্ণ লক্ষ্য করা হয় নাই এবং প্রকৃতিকেও ইহার সম্পূর্ণ ভিত্তি করা হয় নাই বলিয়া, সূক্ষ্মদর্শী গ্রন্থকার অন্তরে অন্তরে ইহার সৌন্দর্য্যের অভাবের সম্ভাবনা বুঝিয়াছিলেন; এবং সেই কারণে বিষবৃক্ষকে অন্যান্য উপন্যাস অপেক্ষা সুন্দর করিয়া গড়িয়া তুলিবার জন্য গ্রন্থকারের বিধিমত, একটু বিশেষ চেষ্টাচরিত্র করিতে হইয়াছে মনে হয়। কিন্তু দুঃখের বিষয়, বিশেষ চেষ্টা করিয়াও, অথবা বেশী চেষ্টা করিবার ফলেই, গ্রন্থকার এই গ্রন্থের অনেক স্থলে স্বাভাবিক ভাব রক্ষা করিতে পারেন নাই, এবং সেইজন্য সৌন্দর্য্যেরও বিশেষ হানি হইয়াছে দেখি। গ্রন্থকার নগেন্দ্রের দ্বারা বন্ধু হরদেবকে কুন্দ সম্বন্ধে যে চিঠি লিখাইয়াছেন, তাহাতে মঙ্গলভাব, স্বাভাবিকতা এবং সৌন্দর্য্যের এতই অভাব যে, তাহা পড়িয়া নগেন্দ্রের প্রতি আমাদের সহানুভূতি তো আসেই না, বরঞ্চ তৎপরিবর্ত্তে নগেন্দ্রের কেমন একটী কামুক ফুটফুটে বাবুগোছের চেহারা আমাদের মনশ্চক্ষে প্রতিভাত হয়, এবং গ্রন্থকারের শত

রচনাকৌশল ভেদ করিয়াও আমাদের প্রাণের ভিতর হইতে কেমন যেন একটা ঘৃণা জাগিয়া উঠে। এই চিত্রের দ্বারা যেমন গ্রন্থকার গ্রন্থের সৌন্দর্য্য নষ্ট করিয়াছেন, সেইরূপ দেবেন্দ্রের সেই বৈষ্ণবীর সাজে নগেন্দ্রের অন্তঃপুরে যাইবার বীভৎস চিত্রের অবতারণা করিয়াও গ্রন্থের সৌন্দর্য্য অনেকটা মাটি করিয়াছেন। বঙ্কিমচন্দ্রের ন্যায় আর্টের পারদর্শী কেন যে গ্রন্থের সৌন্দর্য্য এ ভাবে নষ্ট করিলেন, তাহা আমাদের ধারণাতেই আসে না।

স্বাভাবিকতার অভাবেও যেমন সৌন্দর্য্যের অভাব ঘটে, অপ্রাসঙ্গিক বিষয়ের সমাবেশেও সেইরূপ সৌন্দর্য্যের হানি হয়। স্বাভাবিকতা থাকিলেই তো প্রাসঙ্গিকতাও থাকিবে—প্রকৃতি-রাজ্যে স্বাভাবিক কোন বিষয় কার্য্যকারণপরম্পরা ব্যতীত অপ্রসঙ্গক্রমে সহসা আবির্ভূত হইতে পারে না। আবার, প্রসঙ্গক্রমে যে বিষয় উপস্থিত হইবে, তাহাও তো স্বাভাবিক-ভাবেই আসিবে—সুতরাং তাহার স্বাভাবিকতাও স্বতঃসিদ্ধ। কাজেই বলিতে হয় যে, অপ্রাসঙ্গিক বিষয় উপস্থিত করিলেই তাহার সঙ্গে অস্বাভাবিকতা এবং সুতরাং সৌন্দর্য্যের অভাবও আসিবার খুব বেশী সম্ভাবনা।

নগেন্দ্র কুন্দকে বিবাহ করিয়া নিজকৃত কার্য্যের কৈফিয়ৎ দিয়া বন্ধু হরদেবকে এক পত্র লেখে। হরদেব তাহার উত্তর দেয়। এখন, সেই উত্তরের ভিতর কালিদাস; বায়রণ, জয়দেব

রূপজ মোহের কবি, অথবা সেক্ষপীয়র, বাল্মীকি, ভাগবতকার যথার্থ প্রণয়ের কবি, এই ঘোর বিসম্বাদী বিষয় প্রবেশ করাই-বার কোনই প্রয়োজন ছিল না। স্পষ্টই বুঝা যায় যে, গ্রন্থকার নিজের মতামত জানাইবার জন্যই এ কথা জোর করিয়া ঢুকাইয়া দিয়াছেন। অবশ্য ইহা জানা কথা যে, গ্রন্থকারমাত্রই নিজের নিজের গ্রন্থে নিজ নিজ মতামত ঢুকাইয়া দেন; কিন্তু সেই ঢুকাইবার প্রণালী স্বতন্ত্র—এভাবে প্যাটপ্যাটে করিয়া নিজের মতামত প্রকাশ করা বোধ হয় আর্টের উপযুক্ত সৌন্দর্য্য-সাধনের বিরোধী। আর, ঐ উত্তরের মধ্যে হরদেব যে সমস্ত বড় বড় দার্শনিক কথার অবতারণা করিয়াছে, তাহাতে প্রাসঙ্গিকতার ছোঁয়াটুকুমাত্র আছে বলিয়া মনে হয়—এত বড় দীর্ঘ বক্তৃতা সম্পূর্ণ আবশ্যক ছিল মনে হয় না। নগেন্দ্র তাহার মনের যে অবস্থায় হরদেবকে চিঠি লিখিয়াছিল এবং যে অবস্থায় ঐ উত্তর পাইয়াছিল, সে অবস্থায় বন্ধুর আবিষ্কৃত দার্শনিক তত্ত্বগুলি ধীরভাবে পড়িবার ও আলোচনা করিবার উপযুক্ত ধৈর্য্য নগেন্দ্রের ছিল কি না জানি না; কিন্তু উহা পড়িতে আমাদের যে ধৈর্য্যচ্যুতি ঘটে, তাহা অস্বীকার করিলে মিথ্যা কথা হইবে।

এইপ্রকার অপ্রাসঙ্গিকতা গ্রন্থের আরও এক স্থানে আছে। সূর্য্যমুখীর পিতার দাসীপুত্র তারাচরণকে সর্ব্বসমক্ষে উপস্থিত করিবার জন্য গ্রন্থকার কালিদাস-মালিনী সংবাদের অবতারণা করিয়াছেন; এবং তাহার উপমা দিয়া গ্রন্থের প্রারম্ভভাগের

কয়েকটী পরিচ্ছেদকে উপন্যাসের সিঁড়ি বলিয়া পাঠকদের নিকট কাতরোক্তি করিয়াছেন। এই সংবাদের অবতারণা অথবা কাতরোক্তি গ্রন্থকার কেন যে করিলেন, তাহার কারণ আমরা ঠিক করিয়া বুঝিয়া উঠিতেই পারিতেছি না। ইহা না থাকিলে উপন্যাসখানি অশুদ্ধ হওয়া দূরে থাক, বরঞ্চ উহাতে সৌন্দর্য্যের ন্যূনতা ঘটিত না। এই অংশকে গ্রন্থের মধ্যে একটা উড়িয়া-আসিয়া-জুড়িয়া-বসা-গোছের নিষ্প্রয়োজন অপ্রাসঙ্গিক অংশ বলিয়া স্পষ্ট বোঝা যায়।

বিষবৃক্ষে জলসেচনের জন্য গ্রন্থকার দেবেন্দ্রের ন্যায় একটী মাতালকে রঙ্গমঞ্চে উপস্থিত করা আবশ্যক মনে করিয়াছেন। আবশ্যক ছিল বলিয়া আমরা মনে করি না। ভাল; ইহার প্রয়োজনীয়তা না হয় স্বীকার করাই গেল। কিন্তু যেমন দেবেন্দ্রের বৈষ্ণবীসাজে নগেন্দ্রের অন্তঃপুরে যাওয়াটা একটা উড়ুট্টেগোছের অস্বাভাবিক ব্যাপাররূপে দাঁড়াইয়া গ্রন্থের সৌন্দর্য্যের যথেষ্ট হানি করিয়াছে, সেইরূপ দেবেন্দ্রের চরিত্র-প্রসঙ্গে জোর করিয়া ব্রাহ্মসমাজকে উপস্থিত করিয়া তাহাকে হেয় ও নিন্দার্হ প্রতিপন্ন করিবার চেষ্টাও নিতান্ত অপ্রাসঙ্গিক এবং বঙ্কিমবাবুর ন্যায় উদারহৃদয় ব্যক্তির সম্পূর্ণ অনুপযুক্ত হইয়াছে বলিয়া স্বীকার করিতেই হইবে। ঐ স্থানটী পড়িলেই মনে হয় যে, যে কারণেই হউক, গ্রন্থকার ব্রাহ্মসমাজের বিরুদ্ধে কোন একটী ভাব বহুকাল যাবৎ অন্তরে পোষণ করিতে-

ছিলেন; যেমন একটী অবসর পাইলেন—প্রাসঙ্গিক হউক বা অপ্রাসঙ্গিক হউক—আর তিলার্দ্ধ অপেক্ষা না করিয়া সেই বিরোধী ভাবটা ব্যক্ত করিয়া তবে নিশ্চিন্ত হইলেন। আমাদের মতে, এবং ইহা সর্ব্ববাদসম্মত যে, প্রসঙ্গক্রমে আসিলেও—অপ্রসঙ্গে তো কথাই নাই—ব্রাহ্মসমাজ কেন, কোন ধর্ম্ম-সমাজকেই অন্যায়রূপে উপহাসের বিষয় করিবার চেষ্টা পাওয়া কেবল অসঙ্গত নহে, উহা নিন্দার্হ। এই অপ্রাসঙ্গিক বিষয়ের অবতারণায় গ্রন্থের কতটা যে সৌন্দর্য্যহানি হইয়াছে তাহা বলা যায় না।

এই দেবেন্দ্র যখন নগেন্দ্রের অন্তঃপুর হইতে ফিরিয়া আসিয়া বৈষ্ণবীর বেশ ছাড়িয়া নিজের বৈঠকখানায় বসিয়া তামাকু সেবন করিতে লাগিল, সেই স্থলে, দেবেন্দ্রের মুখে নহে, গ্রন্থকার নিজমুখে হুকার উপর একটা সুদীর্ঘ প্রশংসাপত্র সন্নিবেশিত করিয়াছেন। এই প্রশংসাপত্রের এস্থলে সন্নিবেশের কোনই প্রয়োজন তো দেখি না। দেবেন্দ্রের চরিত্র বেশী ফুটাইয়া তুলিবার জন্য এই প্রশংসাপত্র সন্নিবেশের প্রয়োজন থাকিলেও দেবেন্দ্রের মুখ দিয়াই ইহা ব্যক্ত করাইলে কতকটা সঙ্গতি থাকিতে পারিত—বুঝিতাম যে, মাতাল দেবেন্দ্র মাতালের জড়ানো ভাষায় হুকার প্রশংসা করিতেছে। কিন্তু গ্রন্থকার তাহার পথ পূর্ব্ব হইতেই মারিয়া রাখিয়াছেন। একে তো একটা বিক্ষোভক দুঃসাহসিক কার্য্য (exciting adventure)

হইতে দেবেন্দ্র সেইমাত্র ফিরিয়া আসিল, কাজেই তখন মাতালের জড়ানো ভাষা তাহার মুখে আসা দূরে থাক্, হয়-তো ধরা পড়িবার ভয়ে বুক দুরদুর করিয়া কাঁপিতেছিল। আর তার পর, গ্রন্থকার নিজেই বলিয়া দিতেছেন যে, দেবেন্দ্র খানিকক্ষণ তামাকু সেবন করিয়া তৃপ্তিলাভের অভাবে সুরাপান আরম্ভ করিল। কাজেই ঐ ভাবে হুক্কার প্রশংসাও দেবেন্দ্রের মুখে ঠিক ঐ মুহূর্ত্তে শোভা পাইত না। যাই হোক, গ্রন্থকার নিজমুখে সহসা হুক্কার এরূপ প্রশংসাপত্র সন্নিবেশিত করাতে তাঁহার তামাকু-প্রীতি অভিব্যক্ত হইলেও উহার অপ্রাসঙ্গিকতা এবং তজ্জনিত অ-সৌন্দর্য্য আমাদিগকে বড়ই আঘাত করে।

ইতি শ্রীক্ষিতীন্দ্রনাথ ঠাকুর কথিত "আর্ট ও সাহিত্য"
কথায় আর্ট-সৌন্দর্য্যের অভাব—বঙ্কিমচন্দ্রে
বিষয়ক সপ্তদশ কথা সমাপ্ত।

ওঁ

## অষ্টাদশ কথা—আর্টের বহিরঙ্গ ও রবীন্দ্রনাথ।

রবীন্দ্রনাথের বৌঠাকুরাণীর হাট এবং রাজর্ষি, এই দুই গ্রন্থের প্রথম অবধি শেষ পর্য্যন্ত সাধুভাব আছে, গাম্ভীর্য্য আছে, ঔদার্য্য আছে—এক কথায় গম্ভীর সৌন্দর্য্য আছে। বঙ্কিমচন্দ্রের বিষ-বৃক্ষ, চন্দ্রশেখর প্রভৃতি উপন্যাসে, এমন কি, আনন্দমঠ ও দেবী-চৌধুরাণীতেও একপ্রকার সাংসারিকতার, একপ্রকার কামজ পার্থিব প্রেমের চাঞ্চল্য ও মাদকতা আছে; বঙ্কিমচন্দ্রের কোন উপন্যাসই এই মাদকতার হাত এড়াইতে পারিয়াছে কিনা সন্দেহ। কিন্তু বঙ্কিমচন্দ্রের উপন্যাস পড়িবার পর রবীন্দ্রনাথের এই দুইটী উপন্যাস পড়িলে যে কি এক অপূর্ব্ব শান্তি আসে, হৃদয় যে কি বিশ্রাম লাভ করে তাহা বলা যায় না। সূর্য্যতাপে দগ্ধপ্রায় হইলে একটুখানি বটের ছায়াতে মৃদুমন্দ মলয়হিল্লোলের স্পর্শে প্রাণ যেমন স্নিগ্ধ ও শীতল হয়, ক্ষণকালের জন্যও যেমন আমাদের সান্ত ভাব অনন্তের আনন্দে ডুবিয়া গিয়া আশ্রয় লাভ করে, বঙ্কিমচন্দ্রের বিষবৃক্ষের ন্যায় উপন্যাস হইতে রবীন্দ্রনাথের এই দুইটী উপন্যাস পড়িলেও ঠিক সেই ভাবের উপলব্ধি হয়—প্রাণে যেন প্রভাতের সুবিমল বায়ুর স্পর্শ অনুভূত হয়। বড় দুঃখ হয় যে রবীন্দ্রনাথ এই শ্রেণীর আরও অনেক উপন্যাস রচনায় হস্তক্ষেপ করেন নাই।

এই দুইটী গ্রন্থেই যে কয়টী প্রধান চরিত্র চিত্রিত হইয়াছে, সকল কয়টীই অত্যন্ত স্বাভাবিক এবং সেই কারণেই সুন্দর

হইয়াছে। আমরা "আর্টের প্রাণ—রবীন্দ্রনাথে" প্রবন্ধে এই দুই গ্রন্থের যে কয়টী চিত্রের স্বাভাবিকতা দেখাইয়াছি, তাহাদের প্রত্যেকটীরই সৌন্দর্য্যও শতধারে স্ফুরিত হইতেছে। রাজর্ষির গোবিন্দমাণিক্যের শান্ত সৌম্য মূর্ত্তি বাঙ্গালার উপন্যাসে কয়টী আছে? বৌঠাকুরাণীর হাটের ঐ রাজা বসন্তরায় দাদামহাশয়ের চিত্রে সৌন্দর্য্য কি প্রকার ফুটিয়া উঠিয়াছে! যুবরাজ ও তাঁহার পত্নীর দাম্পত্য প্রেমের স্নিগ্ধ পবিত্রতা কি গম্ভীর সৌন্দর্য্যে আমাদের সম্মুখে উপস্থিত হয়!

আমরা দেখিয়া আসিয়াছি যে, যেমন বঙ্কিমচন্দ্রের দেবীচৌধুরাণীতে অস্বাভাবিকতা, সুতরাং অসৌন্দর্য্যেরও মাত্রা খুবই অল্প, সেইরূপ রবীন্দ্রনাথের রাজর্ষিতেও অস্বাভাবিকতার অভাবের কারণেই সৌন্দর্য্যের অভাবও এত অল্প দেখা যায় যে, তাহা আমরা আলোচনাক্ষেত্রে ধর্ত্তব্যের মধ্যেই আনিতে চাহি না। কিন্তু রবীন্দ্রনাথের বৌঠাকুরাণীর হাটে স্বাভাবিকতার সঙ্গে কতক পরিমাণে অস্বাভাবিকতাও মাথানো আছে। এই সকল অস্বাভাবিক চিত্রের দ্বারা গ্রন্থের সৌন্দর্য্যেরও যে বিশেষ হানি হইয়াছে, তাহা বলা বাহুল্য। সেই চিত্রগুলির পুনরুল্লেখ করিয়া গ্রন্থের কলেবর বৃদ্ধি করিতে ইচ্ছা করি না। তন্মধ্যে মঙ্গলার পরোক্ষভাবে রাজমহিষী দ্বারা বিষপ্রদানে সুরমার হত্যাসাধন এবং রমাই ভাঁড়ের নিষ্প্রয়োজন কার্য্যাবলীর চিত্র গ্রন্থের সৌন্দর্য্য বড়ই বিধ্বস্ত করিয়াছে বলিয়া তাহার

এস্থলে পুনরুল্লেখ না করিয়া থাকিতে পারিলাম না। তদ্ব্যতীত, সুরমার মৃত্যুর পর প্রতাপাদিত্যের ভয়ে উদয়াদিত্যকে যে-প্রকার প্রতিপদে ভীতিবিহ্বলরূপে চিত্রিত করা হইয়াছে, তাহাতে উদয়াদিত্যের চরিত্রের পৌর্ব্বাপর্য্য বেশ সুসম্বদ্ধ দাঁড় করানো হইয়াছে বলিয়া মনে হয় না, কাজেই এখানেও সৌন্দর্য্যের অভাব ঘটিয়াছে বলিতে হইবে। তার পর, মঙ্গলা বা রুক্মিণীর চাহিবামাত্রে তাহাকে উদয়াদিত্যের নিজের হাত হইতে আংটি খুলিয়া দেওয়া—যাহার জন্য বলিতে গেলে চরম বিভ্রাট ঘটিল—উদয়াদিত্যের চরিত্রের সহিত, তাঁহার ধীর-গম্ভীর বিচার-ভাবের সহিত ইহার কতদূর সঙ্গতি আসে বলিতে পারি না। যাই হোক, দুইচারিটী চরিত্রে এক-আধটু অসঙ্গতি বা সৌন্দর্য্যের অভাব থাকিলেও, মোটের উপর ইহা অস্বীকার করা যায় না যে, তাঁহার এই গ্রন্থেরও চরিত্র-চিত্রগুলি সৌন্দর্য্যে ঢলঢল।

রবীন্দ্রনাথ চরিত্র অঙ্কনে যেরূপ, প্রাকৃতিক দৃশ্যের বর্ণনাতেও সেইরূপ সিদ্ধহস্ত। তাঁহার দুইটী গ্রন্থেই মনস্তত্ত্ব, প্রকৃতির অন্তর্ভাব ফুটাইবার দিকে বেশী ঝোঁক দেখা গেলেও, প্রকৃতির বহির্বিকাশ, বহিঃপ্রকৃতিও বড় কম সুনিপুণভাবে অঙ্কিত হয় নাই। প্রতাপাদিত্য বসন্তরায়কে বধ করিবার জন্য দুইজন পাঠান পাঠাইয়াছেন। বসন্তরায়ের অনুচরেরা পাছে তাঁহার হত্যায় বাধা দেয়, সেই কারণে সেই পাঠানদের মধ্যে একজন

সেই অনুচরদিগকে একটা ছুতা করিয়া বসন্তরায় হইতে পৃথক্ করিয়া কোন্ এক অজানা স্থানে লইয়া গিয়া সহসা তাহাদিগকে ফেলিয়া অদৃশ্য হইল। সেই অনুচরেরা তখন বাধ্য হইয়া পথ খুঁজিয়া বসন্তরায়ের নিকটেই ফিরিয়া আসিয়া সেই পাঠানের জাঁহাবাজী বলিতে উদ্যত হইল। বলিবার আরম্ভেই, একটা আমবাগান বাঁ-হাতী বা ডান-হাতী, তাহা লইয়াই মহা বিতর্ক উঠিল। তখন সম্মুখের মহাবিপদের কথা তাহাদের মনেই আসিল না। সেই তর্কবিতর্ক এতই স্বাভাবিক ও সুন্দর হইয়াছে, মনে হয় যেন, আমরাও সেই স্থানে দাঁড়াইয়াই তাহাদের তর্কবিতর্ক শুনিতেছি। উদয়াদিত্য যখন অশ্বারোহণে পল্লীগ্রামের পথে ছুটিয়া চলিয়াছেন, অথবা তিনি যখন রায়গড়ে পলায়ন করিয়া বৃদ্ধ দাদামহাশয়ের আশ্রয় লাভ করিয়া তাঁহার সঙ্গে প্রকৃতির সঙ্গে আপনাকে মিশাইয়া বাস করিতেছেন, গাছের ছায়ায়, সূর্য্যের আলোকে, আকাশের মুক্ত বায়ুতে বিচরণ করিয়া সংসারের ভয়-ভাবনা হইতে মুক্তি লাভ করিয়া একটুখানি স্বাধীনতা উপভোগ করিতেছিলেন, সে চিত্র কি সুন্দর! কি মিষ্ট! রবীন্দ্রনাথের প্রাকৃতিক বর্ণনার একটু বিশেষত্ব এই যে, সেগুলিতে তাঁহার অনির্ব্বচনীয় কবিত্ব মাখানো আছে। বঙ্কিমচন্দ্রের প্রাকৃতিক দৃশ্যের বর্ণনা বড়ই প্রত্যক্ষদ্যোতক, তাই সেই বর্ণনা পাঠকদিগকে সঙ্গে টানিয়া লইয়া যায়—পাঠকদিগকে একটুখানি ভাবিবার অবসর দেয় না।

রবীন্দ্রনাথের বর্ণনা পাঠকদিগের ধরিয়া লইতে হয়—উহাও খুবই প্রত্যক্ষদ্যোতক হইলেও উহারই মধ্যে কোথায় যেন একটু ছায়া-ছায়াভাব লুকাইয়া থাকে, পাঠকদিগকে বুঝিয়া-বুঝিয়া ধরিয়া-ধরিয়া ধীরে ধীরে বর্ণনার সঙ্গে চলিতে হয়।

উপন্যাসের ধরণেই বঙ্কিমচন্দ্র ও রবীন্দ্রনাথের মধ্যে বেশ একটা পার্থক্য সুস্পষ্ট উপলব্ধ হয়। বঙ্কিমচন্দ্রের উপন্যাসে পরকীয়াপ্রবণ পার্থিব প্রেমের একটা গণ্ডগোল যেন থাকিবেই; কিন্তু রবীন্দ্রনাথের সেকালের উপন্যাসে তাহার খুবই অভাব দেখা যায়—নাই বলিলেই চলে। বৌঠাকুরাণীর হাটে মঙ্গলার সম্পর্কে এই ভাবের যেটুকু চিত্র দেওয়া হইয়াছে, তাহাতে গ্রন্থের সৌন্দর্য্যের বিশেষ হানি হইয়াছে বলিয়াই আমাদের বিশ্বাস। বঙ্কিমচন্দ্রের গ্রন্থে নায়কনায়িকাদের পলায়নের এবং (motion) চলের একটা হুড়াহুড়ি আছে, খোঁজ-খোঁজ ব্যাপারের একটা হুলস্থূল কাণ্ড যেন থাকিবেই; অনেক সময়ে বঙ্কিমচন্দ্রের গ্রন্থ পড়িতে পড়িতে সেই বহুপুরাতন উপন্যাস "উদাসিনী রাজকন্যার গুপ্তকথার" ছায়া অজ্ঞাতভাবেই আমাদের সম্মুখে আসিয়া উপস্থিত হয়। রবীন্দ্রনাথের ঐ দুই গ্রন্থে এপ্রকার হুড়াহুড়ির হুলস্থূলের ভাব ততটা দেখা যায় না—একটুখানি অপার্থিব ভাব দেখা যায়; তাঁহার এই দুই গ্রন্থের অধিকাংশ স্থলেই যেন শান্তির স্নিগ্ধ শীতল শারদ জ্যোৎস্নাধারা নীরবে অবিশ্রান্ত-ধারে বহিতেছে উপলব্ধি হয়।

এই পার্থিব ও অপার্থিব ভাব থাকাতেই উভয় গ্রন্থকারের উপন্যাসে মৃত্যুও দুই বিভিন্নভাবে বর্ণিত দৃষ্ট হয়। বিষবৃক্ষে আমরা কুন্দনন্দিনীর আত্মহত্যা এবং দেবেন্দ্রের মৃত্যু দেখিয়াছি; চন্দ্রশেখরে প্রতাপের মৃত্যু এবং দলনীবেগমের বিষপানে আত্মহত্যা দেখিয়াছি; আনন্দমঠে মহেন্দ্রের স্ত্রীর বিষপানে আত্মহত্যার চেষ্টা দেখিয়াছি। এই সকল মৃত্যুর দিকে আমাদের সহানুভূতি খুব কমই যায়। এই সকল মৃত্যুর বর্ণনা পড়িতে পড়িতে আমাদের হৃৎপিণ্ড ধড়ধড় করিতে থাকে বটে, প্রাণ যেন বাহির হইয়া ক্রমাগত "তার পর কি হইল" এইরূপ প্রশ্ন করিতে থাকে; কিন্তু উপরোক্ত মৃত্যুগুলির কোন চিত্রেরই প্রতি আমাদের প্রাণের যথার্থ সহানুভূতি পৌঁছায় কি না সন্দেহ—একটা করুণার ভাব জাগিয়া উঠে মাত্র। কিন্তু রবীন্দ্রনাথের বৌঠাকুরাণীর হাটে যখন বসন্ত রায়ের হত্যা আমাদের দৃষ্টিগোচর হয়, তখন আমাদের সমস্ত মনপ্রাণ তাঁহার জন্য সহানুভূতিতে ভরিয়া উঠে—মর্ম্ম ভেদ করিয়া ক্রন্দন ফুকারিয়া উঠিতে চায়। সেইপ্রকার রাজর্ষি গ্রন্থে জয়সিংহ যখন রাজা গোবিন্দমাণিক্যকে বধ করিবার পরিবর্ত্তে পুরোহিত রঘুপতির সম্মোহনী শক্তিবলে প্রতারিত হইয়া দেবীর নিকটে আত্মবলি দিল, তখন তাহার প্রতি সমস্ত হৃদয়ের সহানুভূতি কিপ্রকার ছুটিয়া যায়! তাহার সেই ছুরিকা বক্ষ বিদ্ধ করিবার পূর্ব্বেই যেন আমাদের সমস্ত প্রাণমন

সেই আঘাত আটকাইতে ছুটিয়া যায়—সমস্ত মনুষ্যত্ব উন্নতির অভিমুখে এক সোপান অগ্রসর হয়।

ইতি শ্রীক্ষিতীন্দ্রনাথ ঠাকুর কথিত "আর্ট ও সাহিত্য"
কথায় আর্টের বহিরঙ্গ ও রবীন্দ্রনাথ বিষয়ক
অষ্টাদশ কথা সমাপ্ত।

## ঊনবিংশ কথা—আর্টের বহিরঙ্গ ও একালের উপন্যাস।

আমরা দেখিয়া আসিলাম যে, সেকালের উপন্যাসে যথার্থ প্রকৃতিকে ভিত্তি করা হইত বলিয়া আর্টের যাহা প্রাণ, সেই স্বাভাবিকতা যথেষ্ট পরিমাণে থাকিত, এবং সেই স্বাভাবিকতা থাকিবার কারণেই আর্ট সেকালের উপন্যাসে একালের অপেক্ষা অনেক বেশী স্ফুরিত হইত। একালের উপন্যাসে অধিকাংশ স্থলেই প্রকৃতির পরিবর্ত্তে বিকৃতিকেই ভিত্তি করা হয় বলিয়া স্বাভাবিকতা থাকিতে পারে না, এবং সেই কারণে প্রকৃত সৌন্দর্য্যেরও যথেষ্ট অভাব ঘটে। আমরা নানা দিক দিয়া আলোচনা করিয়া দেখিয়া আসিয়াছি যে, স্বাভাবিকতাই আর্টের প্রাণ এবং অস্বাভাবিকতাতেই আর্টের মৃত্যু। মৃত্যুতে সৌন্দর্য্য আসিবে কিরূপে? মৃত্যু হইল তো শেষ হইল—আর্টের যেখানে মৃত্যু হইল, সেখানে তো আর্টের শেষ হইল; সেখানে সৌন্দর্য্য ও অ-সৌন্দর্য্যের বিচার করিবার আর প্রয়োজনই আসে না। প্রাণ যেখানে, সেইখানেই সুন্দর-অসুন্দরের কথা, সেইখানেই প্রকৃতি-বিকৃতির কথা। জীবনের খেলাতেই আনন্দ, জীবনের খেলাতেই সৌন্দর্য্য। কাজেই স্বাভাবিকতাতেই সৌন্দর্য্য, অস্বাভাবিকতাতে সৌন্দর্য্যের অভাব।

একালের অধিকাংশ উপন্যাসেই স্বাভাবিকতার অভাব,

সুতরাং আর্টের মৃত্যু। আর্টের যখন মৃত্যু, তখন সৌন্দর্য্য থাকে কি প্রকারে? এই জন্যই একালের উপন্যাসে সংহার বা destructionই বেশী দেখা যায়, সৃষ্টি বা construction খুব কমই দেখা যায়; ভাঙ্গনই দেখা যায়, গড়ন খুব কমই দেখা যায়; প্রলয়ের চিত্রই বেশী দেখা যায়, চরিত্র-সৃষ্টি দেখা যায় না বলিলেই চলে। দেশের যাহা কিছু ভাল, যাহা কিছু সাধু, তাহা একালের অধিকাংশ ঔপন্যাসিক ধ্বংস করিতে বসিয়াছেন দেখি; কিন্তু তাঁহারা যে তৎপরিবর্ত্তে নূতন কোন সাধু চরিত্রের সৃষ্টি করিতে পারিয়াছেন, কোন একটা ভাল আদর্শ আমাদের সম্মুখে ধারণ করিয়াছেন, তাহা তো আমাদের দৃষ্টিতে পড়ে না। তাঁহারা এদেশের উপন্যাসে বিলাতী ভাবের, বিলাতী ঢংয়ের চরিত্র ঢুকাইতে চাহেন দেখিতে পাই—ভাল; তাঁহারা যদি তাঁহাদের উপন্যাসে পাশ্চাত্য দেশের সাধুভাবের, ভাল বিষয়ের চিত্র প্রবেশ করাইতে চাহেন, এবং যদি সেই চিত্রগুলি সুন্দর সজ্জায় সজ্জিত করিয়া প্রবেশ করাইতে পারেন, তবে তাহাতে কাহার আপত্তি হইতে পারে? এবং আপত্তি করিলেই বা তাহা গ্রাহ্য হইবে কেন? কিন্তু আমাদের আপত্তির কারণ হইতেছে এই যে, তাঁহারা বিলাতী ভাল বিষয় বা সাধু চরিত্র তো আমাদিগকে দেখাইতেছেন না; যত মন্দ ভাব, মন্দ চরিত্রগুলির উপর এদেশী ঢংয়ের রং এক পোঁছ বুলাইয়া তাহাই শতসহস্র আকারে আমাদের সম্মুখে ধরা

হইতেছে। একালের যে উপন্যাসই খুলিয়া দেখ, দেখিবে, কেবল নিষ্প্রয়োজনে হাহুতাশ; দেখিবে, জোর জবরদস্তি পূর্ব্বক কামজ মোহের চিত্র, প্রেমোন্মাদের ঢলাঢলি। প্রায়ই দেখা যায় যে, নায়িকা গ্রন্থের প্রথম অবধি শেষ পর্য্যন্ত প্রেমোন্মাদের বীভৎস চরিত্রের অভিনয় করিয়া চলিল, পরে সহসা একেবারে শেষে একদিনে মস্ত সাধু হইয়া বসিল—এই চিত্র নিতান্তই অসম্ভব। সাধারণত ইহা প্রকৃতির বিপরীত। এরূপ চিত্রে সৌন্দর্য্য পাওয়া যায় বলিয়া তো আমার মনে হয় না। ইহা অস্বীকার করিতে পারি না যে, একালের উপন্যাসে আর্টের বহিরঙ্গ, মাত্র বহিঃসৌন্দর্য্যটুকু যথেষ্ট দেখিতে পাওয়া যায়; শব্দের বাছনি, রচনাচাতুর্য্য, ভাষার অলঙ্কার, এ সকলের যথেষ্টই বাহুল্য দেখা যায়। সেই কারণে ঐপ্রকার চিত্রের অসম্ভবপরতা সচরাচর বহিঃসৌন্দর্য্যে ঢাকিয়া গিয়া পাঠকদের দৃষ্টি এড়াইয়া যায়।

শিক্ষাবিস্তারের প্রভাবে এবং উপন্যাসবাহুল্যের কারণে লিপিকৌশল, রচনাচাতুর্য্য ও ভাষা প্রভৃতিগত সৌন্দর্য্যের উপর একালের অনেক ঔপন্যাসিকেরই যে বিশেষ অধিকার জন্মিয়াছে তাহা জানা কথা। কিন্তু সেই অধিকারকে তাঁহারা অনেক স্থলেই সুপথে পরিচালিত করিতেছেন বলিয়া মনে হয় না। অশ্লীল ও অমঙ্গলপ্রদ বিষয়সমূহের উপরেই তাঁহা-দের অনেকেই সেই অধিকার ও ক্ষমতা নিয়োগ করেন।

একালের অনেক উপন্যাসেই দেখা যায় যে, যে বিষয়টী যত অশ্লীল ও দুর্নীতিপোষক, সেই বিষয়টীকে ততই সৌন্দর্য্যমণ্ডিত করিয়া প্রকাশ করা হয়। একালের ঔপন্যাসিকদিগের মধ্যে এই প্রথাটী বহুলপ্রচলিত হইয়া পড়িয়াছে।

তাঁহাদিগের দোষ দিই বা কি প্রকারে? তাঁহারা এই প্রথাটীকে বহুলপ্রসারিত করিয়া তুলিলেও, উপন্যাসের জন্মদাতা বঙ্কিমচন্দ্র হইতেই এই প্রথার উৎপত্তি। ঐ যে তিনি তাঁহার চন্দ্রশেখরের প্রারম্ভেই প্রতাপ ও শৈবলিনীকে "দুধের বয়সে" কামজ প্রেমের পঙ্কে হাবুডুবু খাওয়াইয়া পরিণামে নদীগর্ভে ডুব-জল খাওয়াইয়াছেন, ইহার অন্তরে অন্তরে একটা অন্যায় ভাব যে ঘুরিতেছে, তাহা সকলেই বুঝিতে পারেন; এবং গ্রন্থকারও যে তাহা না বুঝিয়াছিলেন তাহা মনে হয় না। যাই হৌক, এই অশ্লীল ইঙ্গিতব্যঞ্জক বিষয়ের উপর গ্রন্থকার যে প্রকার বহিঃসৌন্দর্য্য ঢালিয়া দিয়াছেন, তাহা দেখিলে অবাক হইতে হয়।

আমরা এবিষয়ের অধিক দৃষ্টান্ত দেওয়া আবশ্যক মনে করি না। আমরা এপর্য্যন্ত যাহা বলিয়া আসিয়াছি, তাহা অনুধাবন পূর্ব্বক আলোচনা করিলেই আমাদের এবিষয়ে বক্তব্য পাঠকবর্গের অন্তরে স্পষ্ট উপলব্ধ হইবে। বঙ্কিমচন্দ্রের গ্রন্থ হইতে এইপ্রকার বিষয়ের আর একটী দৃষ্টান্তমাত্র উল্লেখ করিতে চাহি—সেটী তাঁহার বিষবৃক্ষে দেবেন্দ্রের বৈষ্ণবীসাজে

নগেন্দ্রের অন্তঃপুরে গমন। দেবেন্দ্রের এই কার্য্য গ্রন্থকার যে নীতিবিরুদ্ধ বলিয়া জানিতেন এবং পাঠকদিগকে তাহা জানাইতে চাহেন, তাহা তাঁহার বর্ণনা হইতে বেশ বোঝা যায়। কিন্তু এই নীতিবিরুদ্ধ ও দুর্নীতিপোষক কার্য্যও এমন সুন্দরভাবে বর্ণিত হইয়াছে, বহিঃসৌন্দর্য্যে এমন সুন্দর মণ্ডিত হইয়াছে যে, তাহার ফলে নবযুবক পাঠকদিগের মনে এইপ্রকার নীতিবিরুদ্ধ কার্য্যের বিরুদ্ধে দাঁড়াইবার ইচ্ছা জাগ্রত হওয়া দূরে থাক্; বরঞ্চ আমাদের আশঙ্কা হয় যে, এইপ্রকার বর্ণনা তাঁহাদিগকে সৌন্দর্য্যের ছটায় মুগ্ধ করিয়া ঐপ্রকার দুর্নীতিপর কার্য্যের প্রতি তাঁহাদের স্বাভাবিক ঘৃণা মন্দীভূত করিবে। এই সকল চিত্রের সম্মুখস্থ কারুকার্য্যখচিত কিংখাব প্রভৃতি বহুমূল্য আবরণের পরদা একটুখানি সরাইয়া ফেলিলেই ভিতর হইতে দুর্নীতির কালিমা-মাখা এক বীভৎস মূর্ত্তি পাঠকদিগকে অট্টহাস্যে উপহাস করিতে থাকে।

বঙ্কিমচন্দ্রের পর রবীন্দ্রনাথ যখন সেকালের ও একালের মধ্যবর্ত্তী সেতুস্বরূপে উপন্যাসের ধারা বজায় রাখিবার জন্য দাঁড়াইলেন, তখন তিনি যদি ঐ অন্যায় প্রথার বিরুদ্ধে দাঁড়াইতেন, তাহা হইলে বোধ হয় আমাদের এত কথা কহিয়া পাঠকদিগকে বিরক্ত করিতে হইত না। কিন্তু দুঃখের বিষয় রবীন্দ্রনাথও তাহার বিরুদ্ধে দাঁড়াইবার পরিবর্ত্তে ঐ প্রথা প্রকারান্তরে সমর্থন করিয়া বসিলেন। তিনিও তাঁহার

বৌঠাকুরাণীর হাটে ঐ স্ত্রীবেশে রমাইভাঁড়কে প্রতাপাদিত্যের অন্তঃপুরে প্রবেশ করাইলেন। বেশ বোঝা যায় যে রবীন্দ্রনাথ এই চিত্রটীকে যথেষ্ট পরিমাণে পাঠকদিগের চিত্তহরণের উপযুক্ত সুন্দর সজ্জায় সজ্জিত করিবার চেষ্টা পাইয়াছেন। তার পর, মঙ্গলার সেই "গুণ" করিবার উপযুক্ত বিষ প্রস্তুতকরণের ঘটা— গ্রন্থকার কেন যে এই চিত্রটীকে এত সুনিপুণভাবে ও এত পুঙ্খানুপুঙ্খরূপে অঙ্কিত করিবার প্রয়াস পাইয়াছেন,—মন্দ বিষয়কে সমধিক চিত্তাকর্ষকরূপে অঙ্কিত করিবার অভিপ্রায় ব্যতীত তাহার আর তো কোনই কারণ খুঁজিয়া পাই না। এই প্রকার চিত্রগুলিকে, একপ্রকার অত্যন্ত পূতিগন্ধময় অথচ সুদৃশ্য ফুল আছে, কেবল তাহারই সহিত তুলনা দেওয়া যাইতে পারে।

রবীন্দ্রনাথের বৌঠাকুরাণীর হাট ছাড়িয়া দিয়া তাঁহার একালের উপন্যাস ধরিলে তো কথাই নাই। তাঁহার নষ্টনীড়, চোখের বালি প্রভৃতি গ্রন্থে মন্দ বিষয়কে বহিঃসৌন্দর্য্যে আচ্ছাদিত করিয়া প্রকাশ করিবার প্রথা যথেষ্ট প্রসার লাভ করিয়াছে। আর, যখন বঙ্কিমচন্দ্র ও রবীন্দ্রনাথ কর্ত্তৃক ঐ প্রথাটী এপ্রকার বিশেষভাবে সমর্থিত হইল, তখন তাঁহাদের পরবর্ত্তী একালের ঔপন্যাসিকদিগের পক্ষে তাঁহাদের পদাঙ্ক অনুসরণ করিয়া যশমান লাভ করিবার লোভ সম্বরণ করা অস্বাভাবিক ও অসম্ভব। আমরাও দেখি যে, একালের অনেক সুপ্রসিদ্ধ উপন্যাসলেখক এই পথটী খুব

বিস্তৃতভাবে উন্মুক্ত করিয়া দিয়াছেন। এই সকল চিত্র যাহার দোহাই দিয়া প্রকাশ কর না কেন, অমঙ্গল আনয়ন করিবেই। আমাদের মনে পড়ে, একটা ভীষণ ডাকাতির অপরাধীরা ধরা পড়িলে বিচারকালে স্বীকার করে যে, তাহারা সেই ডাকাতির কলকৌশল বায়স্কোপ হইতে শিক্ষা করিয়াছিল। উপন্যাস-লেখকদিগেরও সেইরূপ মনে রাখা কর্ত্তব্য যে তাঁহাদের উপন্যাস কেবল আমোদ দিবার জন্য অথবা তাঁহাদের নিজেদের ধনমান আনয়ন করিবার জন্য নহে; কিন্তু ভবিষ্যৎ বংশপরম্পরাকে ভাল বা মন্দের পথে দাঁড় করাইবার জন্য, দেশের সাধু বা অসাধু সন্তান গঠিত করিবার জন্যই লিখিত হয়। লেখকেরাই বিচার করুন যে, তাঁহাদের ছেলেমেয়েদিগকে কোন্ ভাবে গঠিত করিবেন।

আমাদের অনুরোধ এই যে, তাঁহারা পরকীয়াপ্রেম-সাধন বা প্রিয়া-সাধনের চিত্র অঙ্কিত করা কিছুদিনের জন্য একেবারে বন্ধ করিয়া দিন, এবং রমণীর মাতৃত্বে শ্রদ্ধার চিত্র, অনুপম বাৎসল্যের চিত্র প্রভৃতি অঙ্কিত করিয়া দেশের সুকোমল প্রকৃতিসিদ্ধ ভাবগুলি ফুটাইয়া তুলুন, তাঁহাদের সমস্ত শক্তি সেইগুলিকে সুন্দর মূর্ত্তিতে প্রকাশ করিবার দিকে নিযুক্ত করুন। দেশের শ্রী অন্যতর হউক। ইহার বিপরীতে তাঁহারা যদি ক্রমাগত বিলাতী পাপচিত্রগুলিই ছেলেমেয়েদের সম্মুখে সুন্দর আকারে ধারণ করেন, তবে তাহারা সেইগুলির চিন্তায়

অভ্যস্ত হইয়া গিয়া সেইগুলিকেই স্বাভাবিক মনে করিবে; তখন তাহারা পাপের চিন্তায়, পাপ অনুষ্ঠানে স্বভাবতই অভ্যস্ত হইয়া উঠিবে, দেশ পাপের ভরায় ভরিয়া উঠিবে—সে চিত্র মনে করিলেও প্রাণ আকুল হইয়া উঠে।

ইতি শ্রীক্ষিতীন্দ্রনাথ ঠাকুর কথিত "আর্ট ও সাহিত্য"
কথায় আর্টের বহিরঙ্গ ও একালের উপন্যাস
বিষয়ক উনবিংশ কথা সমাপ্ত।

ঃ০ঃ

## বিংশ কথা—আর্ট ও অধ্যাত্ম।

আমরা এ পর্য্যন্ত যাহা দেখিয়া আসিয়াছি, তাহা হইতে এই-টুকু বুঝিয়াছি যে, সাহিত্যক্ষেত্রে আর্টের প্রয়োগে প্রকৃত সাফল্য লাভ করিতে ইচ্ছা করিলে কেবল বহিঃসৌন্দর্য্য প্রয়োগের প্রতি সমস্ত মনোযোগ অর্পণ করিলে চলিবে না ; কিন্তু তদ্ব্যতীত (১) ভগবানকে আর্টের কেন্দ্র করিতে হইবে, (২) মঙ্গল-ভাবকে আর্টের লক্ষ্য রাখিতে হইবে, (৩) প্রকৃতিকে আর্টের ভিত্তি করিতে হইবে এবং (৪) স্বাভাবিকতাকে আর্টের প্রাণরূপে রক্ষা করিতে হইবে। উপরোক্ত কয়টী বিষয়ের মধ্যে একমাত্র বহিঃসৌন্দর্য্যই আর্টের সর্ব্বপ্রধান প্রত্যক্ষগোচর বহিরঙ্গ। অবশিষ্ট চারিটীর মধ্যে প্রথম দুইটীর সঙ্গে প্রধানতঃ আর্টিষ্টের নিজের অন্তরেরই যোগ খুব বেশী—আর্টিষ্টের নিজের আত্মা দ্বারাই বুঝিতে হইবে যে, তিনি ভগবানকে তাঁহার আর্টের কেন্দ্রে রাখিয়াছেন কিনা, এবং মঙ্গলভাবকে তাঁহার আর্টের লক্ষ্য বা উদ্দেশ্য করিয়াছেন কিনা। আবার পাঠকেরাও যে উপন্যাস পড়িবেন, তাঁহাদের আত্মা দ্বারাই বিচার করিয়া দেখিতে হইবে যে, সেই উপন্যাসে মঙ্গলভাব নিহিত করা হইয়াছে কিনা। শেষ দুইটীকে কতকাংশে আর্টের বহিরঙ্গ বলিয়া ধরা যাইতে পারে বটে, কিন্তু সেই দুইটীরও সঙ্গে আমাদের অন্তরাত্মার একটা বিশেষ যোগ বা সম্বন্ধ আছে দেখা যায়। প্রকৃতির যে কোন অংশ আর্টের ভিত্তি হইতে পারে না ; প্রকৃতির যে অংশ আর্টিষ্ট,

এক্ষেত্রে ঔপন্যাসিক, তাঁহার নিজের আত্মা দ্বারা বিচার করিয়া সৌন্দর্য্যপূর্ণ অথবা সৌন্দর্য্যবিকাশের উপযুক্ত বিবেচনা করিবেন, সেই অংশকেই তিনি তাঁহার আর্টের ভিত্তি করিয়া লইবেন। এইপ্রকারে প্রকৃতির সৌন্দর্য্যমূলক অংশ লইলে পর, আর্টিষ্টকে এবং সঙ্গে সঙ্গে পাঠককেও অন্তরে আলোচনা করিয়া দেখিতে হইবে যে, ঐ অংশ স্বাভাবিক কি না অর্থাৎ দেশ, কাল ও অবস্থার উপযোগী কি না। এই চারিটী বিষয়ই প্রধানত আমাদের অন্তরাত্মারই গ্রহণীয় বলিয়া আমরা এই কয়টীকেই আর্টের অধ্যাত্ম বিষয় বলিব। এই কয়টী অধ্যাত্ম বিষয় যে কোন আর্টের বস্তুতে যথাযথ সমাবেশিত হইলে পর, আর্টিষ্ট তাহাতে যথোপযুক্ত বহিঃসজ্জা প্রয়োগ করিবেন এবং পাঠক চক্ষুকর্ণাদি ইন্দ্রিয়ের দ্বারা সেই বহিঃসৌন্দর্য্য উপভোগ করিবেন।

এইপ্রকারে দেখা যাইতেছে যে, অধ্যাত্ম বিষয় বা ভাবই আর্টের স্ব-ভাব বা প্রকৃতি অর্থাৎ আর্টের সঙ্গে অধ্যাত্ম বিষয় বা ভাবেরই ঘনিষ্টতম যোগ। গীতাতেও বোধ হয় সমস্ত বিশ্ব-প্রকৃতিকে বিশ্বপতি ভগবানের আর্টহিসাবে দেখিয়াই তাঁহার স্ব-ভাবকেই অর্থাৎ তাঁহারই নিশ্বসিত এই বিশ্বপ্রকৃতির অন্তর্নিহিত ভাবকেই অধ্যাত্ম বলা হইয়াছে—"স্বভাবোঽধ্যাত্মমুচ্যতে"। আর দেখাও যায় যে, অধ্যাত্মবিষয়কে অবলম্বন করিয়াই প্রাচ্য ও প্রতীচ্য আর্টের কি প্রকার উন্নতি সাধিত হইয়াছে। প্রতীচ্য ভূখণ্ডে ড্রুইড ধর্ম্ম, গ্রীক ও রোমানদিগের

প্রাচীনধর্ম্মসম্বলিত অধ্যাত্ম বিষয় লইয়াই কত চিত্র, কত সঙ্গীত, কত ভাস্কর্য্য জাগ্রত হইয়া উঠিয়াছিল। খৃষ্টধর্ম্মের আবির্ভাবের ফলে সেখানে আবার কত নবতর অধ্যাত্ম বিষয় লইয়া কত নূতন নূতন আর্টের বস্তু দেখা দিতে লাগিল। এই প্রাচ্য ভূখণ্ডেও কোথায় এই ভারতবর্ষ, আর কোথায় চীন ও জাপান—যেখানেই যাও, বৌদ্ধধর্ম্মের সংস্পর্শে যেসকল আর্টের বস্তু দেখা দিয়াছে, পাশ্চাত্য পণ্ডিতেরা সেই সকল আলোচনা করিয়া আজও শেষ করিতে পারিতেছেন না। অধিক কথায় প্রয়োজন নাই; অধ্যাত্মভাবের উপর দাঁড়াইয়া এই ভারত-ভূমিতে রামায়ণ মহাভারত প্রভৃতি যে সকল মহাকাব্য আবির্ভূত হইয়াছে, আজ পর্য্যন্ত সমগ্র জগতে তাহার তুলনা পাওয়া যায় নাই। অধ্যাত্ম-বহির্ভূত যে সকল বিষয়ের উপর আর্ট ফলাইবার চেষ্টা হইয়াছে, সেইসকল বিষয় যতই অধ্যাত্মের ছায়া বা সংস্পর্শ লাভ করিয়াছে, তদনুপাতেই সেই চেষ্টা প্রকৃত সাফল্য লাভ করিয়াছে দেখা যায়। এই কারণেই ভারতের অধঃপতনকালে প্রচারিত নিয়ম অনুসারে মহাকাব্যসমূহে আদিরসের যেসকল ঘৃণিত চিত্র দেওয়া হয়, সেই চিত্রগুলি সাধারণ পাঠকের অন্তরে একটা ঘৃণ্য বীভৎস রসের উদ্রেক করে; কিন্তু পবিত্র বাৎসল্যভাব বা পবিত্র দাম্পত্যপ্রেমের সংস্পর্শসিক্ত চিত্র, ঐ সকল ভাবে আচ্ছাদিত হইবার অনুপাতেই আমাদের হৃদয়মন হরণ করিতে উদ্যত হয়।

অধ্যাত্ম বিষয়ের উপর আর্টকে দাঁড় করাইতে গেলে কোন বিষয়েই অশ্লীলতা বা অস্বাভাবিকতার চিত্র বহুলপ্রচারিত হইতেই পারে না। প্রকৃতির অধ্যাত্ম বা স্ব-ভাব স্বভাবতই অশ্লীল ও অস্বাভাবিক ভাবের বিরোধী। প্রকৃতি কোন্ প্রকার বিষয় হইতে আমাদিগকে আর্ট শিখাইতে চাহেন, তাহা আমরা "আর্ট ও প্রকৃতি" প্রবন্ধে দেখিয়া আসিয়াছি। আমরাও যখন প্রকৃতিরই এক অংশ, তখন বলা বাহুল্য যে, মানবের স্ব-ভাবও অশ্লীল ও অস্বাভাবিক ভাবের স্বভাবতই বিরোধী। তাহা যদি না হইত, তবে তো মানব চিরকালই সেই আদিম কালের অসভ্য অবস্থাতেই জীবন যাপন করিতে বাধ্য হইত, উন্নতির পথে মানবের অগ্রসর হইবার কোনই সম্ভাবনা থাকিত না। মানব নিজের স্ব-ভাবে দাঁড়াইলে ধর্ম্মকেও ভড়ং বলিতে পারে না, অথবা ভগবানকে পুরাকালের নিষ্ফল কল্পনা বলিয়াও উড়াইয়া দিতে পারে না। কারণ, মানব জানে যে, যে ভগবান আর্টের কেন্দ্র, তিনিই এই বিশ্বেরও অধিপতি; সুতরাং যে ধর্ম্মের নিয়মে এই বিশ্ব-জগত পরিচালিত হইতেছে, সেই ধর্ম্মের প্রবর্ত্তকও তিনিই। তাঁহার সত্তা মানবের অন্তরে দিবানিশি জাগ্রত হইয়া আছে— তাঁহাকে অতিক্রম করিয়া মানব একটী পদও নিক্ষেপ করিতে পারে না, একটী চিন্তাও করিতে পারে না। বিজ্ঞান ও দর্শন, জ্ঞানের সকল বিভাগই সপ্রমাণ করিতেছে যে, এই সত্য-শিব-

সুন্দর ভগবান মানবের অন্তরে থাকিয়া, সমস্ত বিশ্বের অন্তরে থাকিয়া বিশ্বসংসারকে কল্যাণের পথে; উন্নতির অভিমুখে পরিচালিত করিতেছেন।

ইহা অবশ্য সত্য যে, সাধারণত মানবস্বভাব অশ্লীল ও অস্বাভাবিক ভাবের বিরোধী হইলেও উপন্যাসলেখকেরা অনেক সময়ে অস্বাভাবিকতা ও অশ্লীলতার ইঙ্গিতে মাখানো চিত্র-গুলিকে সুসজ্জিত করিয়া পাঠকদিগের সম্মুখে ধারণ করিয়া তাঁহাদিগকে প্রলুব্ধ করেন এবং তাঁহাদিগের অন্তরে মন্দভাবের প্রতি একটা নূতন অভিরুচি সৃষ্টি করেন—জাগাইয়া তুলেন। সেই নবজাগ্রত অভিরুচির স্রোতে পাঠকদিগের অশ্লীলতা-বিরোধী ভাব অনেক সময়ে কোথায় ভাসিয়া যায়; এবং তখন অশ্লীল বিষয় পড়িতে, অস্বাভাবিক ভাবের আলোচনা করিতে তাঁহাদিগের প্রবৃত্তি জন্মে। তখন আবার, ঐ সকল লেখক সুবিধা পাইয়া পাঠকদিগের সেই নবার্জিত অভিরুচির উপযোগী উপন্যাসাদি প্রকাশ করিয়া তাহাতে ইন্ধন যোগাইবার ব্যবস্থা করেন। এই প্রকারে আর্টিষ্ট ও আর্টের উপভোক্তা, উপন্যাস-লেখক ও উপন্যাস-পাঠক, উভয়েই পরস্পর পরস্পরকে মন্দ পথে অগ্রসর করিবার সহায়তা করিতে থাকেন। বলা বাহুল্য যে, এই পথ আর্টের সম্পূর্ণ বিরোধী। ইহা দ্বারা প্রকৃত আর্ট ধ্বংসেরই অভিমুখে অগ্রসর হয়।

এই পথকে প্রতিরুদ্ধ করিতে চাহিলে আমাদিগের ব্রহ্মচর্য্যে

প্রতিষ্ঠিত হওয়া আবশ্যক। আর্ট প্রতিষ্ঠার জন্য মানুষের মনে যে স্ফূর্ত্তি আবশ্যক, যে আনন্দ আসিলে সৌন্দর্য্যবোধ সহজে আসিতে পারে, ব্রহ্মচর্য্য ব্যতীত সে স্ফূর্ত্তি, সে আনন্দ আসিতে পারে বলিয়া মনে হয় না। ব্রহ্মচর্য্যেই আর্ট-প্রতিষ্ঠার উপযোগী শরীরে বল আসে, হৃদয়ে তেজ আসে, এবং আত্মজ্ঞান স্ফূর্ত্তি প্রাপ্ত হয়। সুখের বিষয়, আর্টে অশ্লীলতা-প্রতিরোধী একটা বাতাস উঠিয়াছে, কিন্তু সে বাতাসে পালে জোর লাগিবে বলিয়া মনে হয় না। আমরা তো দেশের ছেলেমেয়েকে একমাত্র ব্রহ্মচর্য্যে প্রতিষ্ঠিত করা ব্যতীত অন্য কোন উপায়ে ইহা সম্যক প্রতিরুদ্ধ হইবার সম্ভাবনা দেখি না।

আমাদের শ্রদ্ধাস্পদ বন্ধু শ্রীযুক্ত যতীন্দ্রমোহন সিংহ তাঁহার "সাহিত্যের স্বাস্থ্যরক্ষা" গ্রন্থে বাল্যবিবাহকে love বা প্রেম-রোগের প্রতিষেধক বলিয়া উল্লেখ করিয়াছেন। আমাদের ধারণা কিন্তু ইহার বিপরীত। আমরা দেখি যে, এদেশে বাল্যবিবাহ অনেক স্থলে love বা প্রেমরোগের প্রতিষেধক হইবার পরিবর্ত্তে পরিপোষক হইয়া পড়ে। বাল্যবিবাহের ফলে, যেস্থলে স্বামীস্ত্রীর পূর্ণ যৌবনলাভের পর পরস্পরের ঠিক মনের মিল হইল না, তেমন অনেক স্থলে স্বামীকে পরকীয়াপ্রেমের সাধনে যাইতে দেখা যায়। কাজেই তখন এইপ্রকার বিপথগামী স্বামীদিগের নিকট উচ্ছৃঙ্খলভাবের পরিপোষক উপন্যাসগুলি যে প্রীতিপ্রদ মনে হইবে তাহা বলা বাহুল্য। এই প্রকারে

প্রকারান্তরে বাল্যবিবাহ অশ্লীল ও অস্বাভাবিক উপন্যাসের সহায়তাই করে, সুতরাং আর্টের পরিপন্থীই হইয়া দাঁড়ায় দেখি। বাল্যবিবাহ যদি প্রেমরোগের প্রতিষেধক হইত, তবে এদেশে আজ বহুকাল যাবৎ বাল্যবিবাহ প্রচলিত থাকা সত্ত্বেও পরকীয়া-প্রেম প্রভৃতি কামজ মোহ-সঞ্জাত প্রেমের অপভ্রংশের এদেশে আমদানি হইল কিপ্রকারে? বাল্যবিবাহ আর এক দিক দিয়াও আর্টের পরিপন্থী হইয়া দাঁড়ায়। যে দাসত্ব কেবল এদেশের আর্ট কেন, আমাদের অস্থিমজ্জা ভাঙ্গিয়া দিতেছে, প্রকারান্তরে বাল্যবিবাহই সেই দাসত্বের মূল। কেবল যে পরকীয়াপ্রেম-সাধনেই ব্রহ্মচর্য্যের ব্রতভঙ্গ হয় তাহা নহে, স্বকীয়া স্ত্রীর সহিত অযথাব্যবহারেও ব্রহ্মচর্য্যের সমূহ হানি হয়। স্বামীর গৃহে অন্নসংস্থান নাই, অথচ "বর্ষে বর্ষে পুত্র কন্যা আসে যেন প্রবল বন্যা"; এবং সেই সকল দুর্ভাগ্য পুত্রকন্যাদিগের জন্য অভাগা স্বামী হা অন্ন জো অন্ন করিয়া চিরজীবনের জন্য দাস-খত লিখিয়া দিতে প্রস্তুত হয়। তখন দাসত্বের নিষ্পেষণে স্বামীর গৃহে ফিরিয়া আর ভাল গ্রন্থ পড়িতে প্রবৃত্তি হয় না, আপাতত মুখরোচক যাহা কিছু পায়, সে তাহাই গিলিতে থাকে। কাজেই বাল্যবিবাহ-প্রসূত দাসত্বের ফলে আর্ট যে কোথায় অন্তর্হিত হয়, তাহার ঠিকানাই পাওয়া যায় না।

পক্ষান্তরে দেখি যে, পাশ্চাত্য দেশে যৌবনবিবাহ প্রচলিত থাকা সত্ত্বেও তাহা কামজ মোহ ও তজ্জনিত নানাবিধ কুফল

প্রতিরুদ্ধ করিতে সমর্থ হয় নাই। আবার, এদেশে সাঁওতাল প্রভৃতি জাতির মধ্যে যৌবনবিবাহও প্রচলিত আছে, অথচ তাহাদিগের মধ্যে পরকীয়াপ্রেম-সাধনের কোন কথাই উঠে না। কাজেই বুঝা যাইতেছে, বাল্যবিবাহ বা যৌবন-বিবাহ, তাহার সহিত ঐ কামজ ভাবের আবির্ভাব বা তিরো-ভাবের বিশেষ কোন নিকট-সম্বন্ধ নাই। সকল দিক আলো-চনা করিয়া আমাদের স্থির বিশ্বাস দাঁড়াইয়াছে এই যে, ব্রহ্মচর্য্য এদেশে পুনঃপ্রতিষ্ঠিত না হইলে আমাদের দাসত্বও কিছুতেই ঘুচিবে না এবং বর্ত্তমান অশ্লীল ও অস্বাভাবিক চিত্রে পূর্ণ উপন্যাসের বিরুদ্ধেও আমরা কিছুতেই প্রবল শক্তিতে দাঁড়াইতে পারিব না এবং প্রকৃত আর্টকেও দাঁড় করাইতে পারিব না। নানা বিপ্লবের ফলে, ভারতের ব্রহ্মচর্য্য শিক্ষা দিবার প্রাচীন প্রথা যখন ভাঙ্গিয়া গেল, তখন অব-ধিই পূর্ব্বরাগ, পরকীয়া-প্রেম প্রভৃতির কথা উঠিতেই পারিল। ব্রহ্মচর্য্যে প্রতিষ্ঠিত হইলে দাসত্ব স্বীকারে স্বতই ঘৃণা আসিবে; অশ্লীল আমোদপ্রমোদ, অশ্লীল ভাবভঙ্গীর প্রতি একটা স্বাভাবিক ঘৃণা ও অশ্রদ্ধা আসিবে; ব্রহ্মচর্য্যের পরিপন্থী কুপ্রথাসকল দূর হইয়া সুপ্রথাসমূহের এক আশ্চর্য্য সুগন্ধ বায়ু প্রবাহিত হইবে।

তবেই দেখিতেছি যে, আর্টে প্রকৃত সাফল্য লাভ করিতে গেলে সর্ব্বপ্রথম ব্রহ্মচর্য্যে প্রতিষ্ঠিত হইতে হইবে; তাহার পর,

—আর্টের বিষয়ে বহিঃসৌন্দর্য্য প্রদানে সিদ্ধহস্ত হইতে হইবে; প্রকৃতিকে আর্টের ভিত্তি করিয়া তাহার মধ্যে স্বাভাবিকতা জাগাইয়া রাখিতে হইবে; মঙ্গলভাবের প্রতি স্থিরদৃষ্টি রাখিতে হইবে; এবং সর্ব্বোপরি ভগবানকে আর্টের কেন্দ্রে রাখিতে হইবে।

ইতি শ্রীক্ষিতীন্দ্রনাথ ঠাকুর কথিত "আর্ট ও সাহিত্য"
কথায় আর্ট ও অধ্যাত্ম বিষয়ক
বিংশ কথা সমাপ্ত।

## একবিংশ কথা—আর্টের কথাটী ফুরাল।

আর্ট ও সাহিত্য সম্বন্ধে আমার যাহা বক্তব্য ছিল তাহা মোটামুটি একপ্রকার ফুরাইল। এসম্বন্ধে এত বক্তব্য অবশিষ্ট আছে যে, তাহা একজনের দ্বারা অথবা একটী গ্রন্থে সমস্ত শেষ করা যাইতে পারে না। তবে আমার যাহা কিছু বক্তব্য ছিল বা আছে, সে সমস্তেরই কেন্দ্র এই যে "প্রবৃত্তিতে মানুষকে পশু করিয়া তোলে, নিবৃত্তিই দেবত্ব গঠনের সহায়ক"। সম্প্রতি * পূজ্যপাদ রবীন্দ্রনাথ মহাত্মা গান্ধীর সবরমতি আশ্রমে ঐ কথাই সবলে বলিয়াছেন। তাই আমরা গ্রন্থের উপসংহারে উপন্যাসলেখকদিগের প্রতি সনির্ব্বন্ধ অনুরোধ করি এই—তাঁহাদের চরণে প্রণিপাত করিয়া ভিক্ষা চাহি এই যে,—তাঁহারা আর যেন অশ্লীল ও অস্বাভাবিক ভাবে মাখা, অশ্লীল ইঙ্গিতে পূর্ণ উপন্যাস প্রকাশ করিয়া সুকুমারমতি ছেলেমেয়েদের মনকে বিপথে লইয়া যাইবার ব্যবস্থা না করেন। তাঁহাদের শক্তিমান লেখনী পবিত্র ও কল্যাণকর ভাবসমূহের চিত্র আঁকিয়া ছেলেমেয়েদের অন্তরে পবিত্রভাব জাগাইয়া তুলুক, ব্রহ্মচর্য্য-বলে বলী করিয়া তাহাদিগকে বিপদে আপদে, দুঃখে শোকে হিমাচলের ন্যায় অচল অটল করিয়া তুলুক। দেশের মুখশ্রী ফিরিয়া যাউক।

---

* গত ১৮ই অগ্রহায়ণ। ১৭ পৌষ ১৩২৯ হিন্দুস্থান দেখ।

গ্রন্থের উপসংহারে মা-বাপের বুকচেরা ধন ছেলেমেয়েদেরও বলি—ব্রহ্মচর্য্যে প্রতিষ্ঠালাভ কর; অশ্লীল সাহিত্য, চিত্র, সঙ্গীত প্রভৃতিকে ঘৃণা ও অশ্রদ্ধার তীব্র কটাক্ষে দগ্ধ করিয়া দাও। অন্তরে এই কথাটী স্মরণ রাখিও যে, তোমাদের বিধবা মাতার শরীরে বল নাই, কেশে তৈল নাই; তাঁহার লজ্জানিবারণের বস্ত্র নাই; তাঁহার নিজের অন্ন নাই, তথাপি তিনি তোমাদিগের মুখে দুমুঠা অন্ন যোগাইবার জন্য প্রাণপণ চেষ্টা করিয়াও কৃতকার্য্য হইতেছেন না। অশ্লীল ভাব অন্তরে পোষণ করিয়া, অশ্লীল আমোদপ্রমোদে গা ভাসাইয়া দিয়া সেই বিধবা মাতার দুঃখ কষ্ট আর বাড়াইও না, রুদ্ধ-আবেগ অশ্রুর বন্যা টানিয়া আনিও না। ব্রহ্মচর্য্যব্রতে সাফল্য লাভ করিয়া, পবিত্রতার ও মঙ্গলভাবের অক্ষয় তেজ লাভ করিয়া, ভগবানের অমিত বলে বলী হইয়া, তাঁহারই পুণ্য নামে ভারতমাতার মস্তকে সর্ব্ববিষয়ক শ্রেষ্ঠতার উজ্জ্বল মুকুট পুনঃস্থাপিত করিয়া, তবে বিশ্রাম করিবার প্রস্তাব করিও। তখন—তাহার পূর্ব্বে নহে—যে ভারত একসময়ে চতুঃষষ্টি কলাবিদ্যায় শ্রেষ্ঠতা লাভ করিয়াছিল, সেই ভারত আবার এযুগেও আর্টে সর্ব্বশ্রেষ্ঠ আসনের অধিকারী হইবে নিঃসন্দেহ।

দেশের প্রত্যেক সাহিত্যসেবীকে—লেখক হউন বা পাঠক হউন—এবং আবালবৃদ্ধবনিতা প্রত্যেক অধিবাসীকে ভক্তি-

ভাজন সাহিত্যসম্রাট বঙ্কিমচন্দ্রের কথায় এই অনুশাসন করিয়া গ্রন্থের উপসংহার করি—

মরিবে না? এসো তবে,
উন্নতি সাধিয়া সবে,
লভি নাম পৃথিবীতে, পিতৃসমতুল!
ছাড়ি' দাও খেলাধুলা,
ভাঙ্গ বাদ্যভাণ্ডগুলা
মারি' খেদাইয়া দাও নর্ত্তকীর কুল॥
মারিয়া লাঠির বাড়ি
বোতল ভাঙ্গহ পাড়ি,'
বাগান ভাঙ্গিয়া ফেল পুকুরের তলে।
সুখ নামে দিয়ে ছাই,
দুঃখ সার কর ভাই,
কভু না মুছিবে কেহ নয়নের জলে,
যতদিন বাঙ্গালীকে লোকে ছিছি বলে॥

ইতি শ্রীক্ষিতীন্দ্রনাথ ঠাকুর কথিত "আর্ট ও সাহিত্য"
কথায় আর্টের কথাটী ফুরাল
এবং গ্রন্থ সমাপ্ত হইল।

ওঁ

